ক্যাশবহি থেকে তা জানা যায়। ২৮ মাঘ [ শনি 9 Feb ] তারিখের হিসাব দেখা যায় 'বিদ্বজ্জন সমাগম সভায়/সভ্যগণের নিকট পত্র লেখায়/মাশুল ৪৯ খানার কাত/৴০ আনা হিঃ— ৩৴০', এইরূপে অন্তত ৬১ জনকে পত্রের দ্বারা আমন্ত্রণ জানানো হয়েছিল, সেটি আমরা জানতে পারি ১২ ফাল্গুন তারিখের হিসাব থেকে 'দ° বিদ্বজ্জন সমাগম সভায়/নিমন্ত্রণ পত্র পাঠাইতে যেসমস্ত/টীকীট ভারতীর তহবিল হইতে দেওয়া হয় তাহা ফেরৎ পাওয়া যায় ৩৬৴০'। দেখা যাচ্ছে, প্রথমে ভারতী-র পক্ষ থেকেই অনুষ্ঠানটির আয়োজন করা হলেও পরে ঠাকুরবাড়ির সরকারী তহবিল থেকে সমস্ত ব্যয় নির্বাহ করা হয়েছে। বস্তুত পরবর্তীকালে অনুষ্ঠানটিকে 'ভারতী-উৎসব' নামেও অভিহিত করা হয়েছে, তা আমরা যথাস্থানে দেখতে পাব। যদিও হিসাবে ৬১ জনকে পত্র পাঠানোর কথা জানা যায়, তবু মনে হয় আগের দুটি সমাগম-এর মতো এটিতেও প্রায় একশো জন উপস্থিত ছিলেন, কারণ স্থানীয় অনেককেই নিশ্চয় মৌখিকভাবেই আমন্ত্রণ জানানো হয়েছিল।

রবীন্দ্রনাথের কৈশোর-জীবনের বোধ হয় সব চেয়ে বড়ো ঘটনার সূত্রপাত ঘটল এই বৎসরেই। তাঁর স্কুলজীবন ও তার পরিণতির কথা আমরা আগেই জেনেছি। প্রায় দু-বছর তিনি বিদ্যালয়ের বন্ধন থেকে মুক্ত ছিলেন। সম্ভবত অভিভাবকেরাও এই সময়ে এ নিয়ে চিন্তা করাও ছেড়ে দিয়েছিলেন। কিন্তু পরিবারের সর্বাপেক্ষা প্রতিভাবান ছেলেটি কেবল কবিতা লিখে দিন কাটিয়ে দিক এটাও তাঁদের পক্ষে সম্পূর্ণ মেনে নেওয়া শক্ত ছিল। এই অবস্থা থেকে উদ্ধার পাবার একটা সুযোগও এই সময়ে পাওয়া গেল। সত্যেন্দ্রনাথের সিভিল সার্ভিস চাকুরির নিয়মানুযায়ী তাঁর দু-বছরের ফার্লো ছুটি নেবার সময় হয়েছিল। এই ছুটি নেওয়ার ভূমিকা-স্বরূপ তিনি এই বৎসরের গোড়াতেই স্ত্রী-পুত্র-কন্যাকে ইংলণ্ডে পাঠিয়ে দিয়েছিলেন। ছুটি নিয়ে সেখানে তাঁদের সঙ্গে মিলিত হবার পূর্বে তিনি দেবেন্দ্রনাথের কাছে প্রস্তাব করলেন যে রবীন্দ্রনাথকেও তাঁর সঙ্গী করে নেবেন। [ বস্তুত, এ-ধরনের প্রস্তাব আগের বছরেই নেওয়া হয়েছিল, তখন সত্যপ্রসাদও তার অন্তর্ভুক্ত ছিলেন। ] দেবেন্দ্রনাথও এই প্রস্তাবে সম্মত হলেন। রবীন্দ্রনাথ লিখেছেন, 'ভারতী যখন দ্বিতীয় বৎসরে পড়িল [ অর্থাৎ বৈশাখ ১২৮৫-তে ] মেজদাদা প্রস্তাব করিলেন, আমাকে তিনি বিলাতে লইয়া যাইবেন। পিতৃদেব যখন সম্মতি দিলেন তখন আমার ভাগ্যবিধাতার এই আর-একটি অযাচিত বদান্যতায় আমি বিস্মিত হইয়া উঠিলাম।'[1] এ-সম্পর্কে তিনি আরও লিখেছেন, 'কথা ছিল, পড়াশুনা করিব, ব্যারিস্টর হইয়া দেশে ফিরিব।' কিন্তু সাম্প্রতিক একটি আবিষ্কার বিষয়টির একটি অন্যরূপ চিত্র তুলে ধরেছে। ১২ ফাল্গুন ১৩৮৫ [ 25 Feb 1979 ] তারিখের রবিবাসরীয় আনন্দবাজার পত্রিকা-য় [ ৫৭।৩৪১ ] শোভন বসু 'রবীন্দ্রনাথ আই সি এস হতে চেয়েছিলেন ?' প্রবন্ধে এবং ২৪ ফাল্গুন ১৩৮৫ [ 9 Mar 1979 ] তারিখের অমৃত [ ১৮।৪১, পৃ ১০-১১ ] সাপ্তাহিকে মৃদুলকান্তি বসু 'রবীন্দ্রনাথ সিভিলিয়ান হতে চেয়েছিলেন' প্রবন্ধে বিষয়টির উপর নতুন আলোকপাত করেছেন। আমরা এই দুটি প্রবন্ধ থেকে নিম্নে আলোচিত তথ্যগুলি আহরণ করেছি।

তথ্যগুলির উৎস হল পশ্চিমবঙ্গ সরকারের স্টেট আর্কাইভস-এ রক্ষিত একটি ফাইল, ফাইলটির কভারে লিখিত আছে. File No 4/1878/Government of Bengal/General Department/*Miscellaneous* BRANCH/Proceedings for *March* 1878/

১ জীবনস্মৃতি ১৭। ৫৫৬

Number of Proceedings/1-2/Subject/*Application from Robindranath Tagore praying for a certificate of his age for the Indian Civil Service Examination*/Date of Proceedings */13-3-78.'* এই ফাইলে রবীন্দ্রনাথের স্বাক্ষরিত একটি আবেদনপত্রে লেখা আছে :

To

The Secretary to the Government of Bengal.

Sir,

As I intend to proceed to England for the purpose of competing at the Indian Civil Service Examination I beg to request the favor of your granting me a certificate of my age as required by the Rules. I beg to submit my Horoscope in evidence of my age and to express my readiness to appear at the time & place which you may be pleased to appoint to prove the same

I have the honor to be

Calcutta Sir,

The [12]th March, 1878 Your obedient servant,

[ Rabi]ndranath Tagore

এই পত্রের সঙ্গে সংশ্লিষ্ট করে একটি কোষ্ঠীও পাঠানো হয়েছিল, কিন্তু সেটি ফাইলের মধ্যে পাওয়া যায় নি। [এই কোষ্ঠীটি সম্ভবত সরকারী দপ্তর থেকেই হারিয়ে যায়, কারণ ১২ অগ্র° ১২৮৬ তারিখে ক্যাশবহি-র হিসাবে দেখা যায় . 'ব° রামচন্দ্র আচার্য্য/দং শ্রীযুত বাবু রবীন্দ্রনাথ ঠাকুরের কুষ্ঠী/হারাইয়া যাইবায় নূতন কুষ্ঠী তৈয়ারির জন্য/উক্ত আচার্য্যকে মূল্য দেওয়া যায় ১২৲'। এই কোষ্ঠীটিরও কোনো সন্ধান পাওয়া যায় নি।]

উক্ত ফাইলে রবীন্দ্রনাথের আবেদনপত্রের সঙ্গে ছোটো দুটি চিঠিও আছে। তার একটি লিখেছেন জানকীনাথ ঘোষাল বেঙ্গল গভর্মেন্টের অ্যাসিস্টান্ট সেক্রেটারি রাজেন্দ্রনাথ মিত্রকে 'My dear Rajendra Baboo,/Herewith I send that application of Baboo Robindra N. Tagore, & his Horoscope [ এইখানে 'some little books' কথা কটি লিখে আবার কেটে দেওয়া হয়েছে, সম্ভবত রবীন্দ্রনাথের জন্মকালীন কোষ্ঠী-ঠিকুজি সাধারণ রীতি অনুযায়ী লম্বা তুলোট কাগজে না লিখে ছোটো পুস্তকাকারের কাগজে লিখিত হয়েছিল ] We shall feel greatly obliged to you by your forwarding them to the [ ? police ] today with instructions to expedite the matter. / Yours truly Janokeenath Ghosal/13th March, 1878.' এর সঙ্গে আর-একটি হলুদ রঙের লম্বা ছোটো কাগজে নীল পেনসিলে জনৈক Stapleton-কে লেখা একটি চিঠি পাওয়া যায়, চিঠিটির সব কথা পড়া যায় না, শেষে লেখা আছে. 'The young man [ is ] leaving Calcutta [ ? shortly ] & he is willing to take his certificate with him. He goes with his brother Mr S N Tagore, Judge of some place in Bombay.'

এই অনুরোধের ফলে কাজ হয়েছিল, ৬৯ নং ফাইলের March/78-এর 1/2B নং প্রোসিডিংসে 13-3-78 তারিখে নোট লেখা হয়. 'This may be forwarded to the Commr. of Police Calcutta, with the request that he will be so good as to

call on the Police Magistrate to enquire into and report on the application with the least practicable delay.' এই তারিখেই ফাইলটি মূল আবেদনপত্র ও অন্যান্য কাগজ-সহ পুলিস কমিশনারের কাছে পাঠিয়ে দেওয়া হয়।

রবীন্দ্রনাথকে পুলিস ম্যাজিস্ট্রেটের কাছে উপস্থিত হতে হয়েছিল কি না কিংবা ঠিক কোন্ ভাষায় তাঁকে বয়সের প্রমাণপত্র দেওয়া হয়েছিল, তা আমরা জানি না, কারণ ফাইলে আর কোনো কাগজ পাওয়া যায় নি। কিন্তু বাংলা গবর্মেন্টের General Department (Miscellaneous) Mar 1878-এর মুদ্রিত B Proceedings-এর তালিকায় এ-সম্পর্কে একটি তথ্য পাওয়া যায়:

| 'File No | Sl No of File | Subject | Date of order | Date of previous order |
|---|---|---|---|---|
| 69 | 3 & 6 | Certificate of Age for the Civil Service/Granting a certificate of age to Baboo Robindra Nath Tagore for the Indian Civil Service Examination. | 20th March 1878 | B for March 1878, File 69 Nos 1 & 2' |

—অর্থাৎ 20 Mar [ বুধ ৮ চৈত্র ] তারিখে ভারতীয় সিভিল সার্ভিস পরীক্ষার জন্য তাঁর বয়সের প্রমাণপত্র অনুমোদিত হয়েছিল। কিন্তু এই প্রমাণপত্র জোড়াসাঁকো থেকে আমেদাবাদে তাঁর কাছে প্রেরণ করা হয় ২৯ আষাঢ় ১২৮৫ [ শুক্র 12 Jul 1878 ] তারিখে। এই বিলম্বের কারণ অজ্ঞাত।

রবীন্দ্রনাথ লিখেছেন, "নাট্যমঞ্চে সাধারণের সমক্ষে প্রকাশ হইবার পূর্বে জ্যোতিদাদার 'এমন কর্ম আর করব না' প্রহসনে আমি অলীকবাবু সাজিয়াছিলাম। সেই আমার প্রথম অভিনয়।"[১] জ্যোতিরিন্দ্রনাথের চতুর্থ নাট্য-রচনা ও দ্বিতীয় প্রহসন 'এমন কর্ম্ম আর ক'রব না' [ Apr 1900-এ প্রকাশিত দ্বিতীয় সংস্করণে 'অলীকবাবু' নামকরণ করা হয় ] বেঙ্গল লাইব্রেরির তালিকা অনুযায়ী 7 Jul 1877 [ শনি ২৪ আষাঢ় ] প্রকাশিত হয়। রবীন্দ্রনাথের প্রথম অভিনয়ের এতাবৎ উল্লিখিত তারিখ — 1877 — যদি ঠিক হয়, তাহলে সম্ভবত এই গ্রন্থ প্রকাশের পরবর্তীকালেই তা সংঘটিত হয়েছিল। কিন্তু এই সময়ে জ্যোতিরিন্দ্রনাথ বা রবীন্দ্রনাথ প্রভৃতি 'ভারতী' প্রকাশের আয়োজন নিয়ে এত ব্যস্ত ছিলেন যে তাঁদের পক্ষে নাট্যাভিনয়ের বন্দোবস্ত করা একটু শক্ত বলেই মনে হয়। 'জ্যোতিরিন্দ্রনাথের নাট্যসংগ্রহ' [ ১৩৭৬ ] গ্রন্থের 'প্রসঙ্গ-কথা'-য় [ পৃ ৬৫৭ ] লিখিত হয়েছে, "'এমন কর্ম্ম আর ক'রব না' 'বিদ্বজ্জন সমাগমে'র ১৮৭৭ সালের অধিবেশনে প্রথম অভিনীত হয়।" এই তথ্য সম্পাদক কোথা থেকে সংগ্রহ করেছেন তা উল্লেখ করেন নি, কিন্তু আমরা 1877-এ 'বিদ্বজ্জন সমাগম'-এর কোনো বিস্তৃত বিবরণ সংগ্রহ করতে পারি নি। ৫ ফাল্গুন [ 16 Feb 1878 ]-এ যে অধিবেশনের কথা আমরা আগেই উল্লেখ করেছি, তাতে নাট্যাভিনয় সম্পর্কে কোনো কথা নেই। সজনীকান্ত দাস লিখেছেন, "রবীন্দ্রনাথের প্রথম অভিনয় লইয়া মতভেদ আছে। তিনি 'জীবনস্মৃতি'তে লিখিয়াছেন, জ্যোতিরিন্দ্রনাথের 'এমন কর্ম্ম আর করব না' প্রহসনে (১৮৭৭)

১ জীবনস্মৃতি ১৭ । ৩৮৪

তিনি অলীকবাবু ভূমিকা অভিনয় করেন। কিন্তু গগনেন্দ্রনাথ ঠাকুর মহাশয় বলিতেন, রবীন্দ্রনাথ সর্ব্বপ্রথম 'মানময়ী' নামক জ্যোতিরিন্দ্রনাথ-সঙ্কলিত এক গীতি-নাটিকায় অভিনয় করিয়াছিলেন। জ্যোতিরিন্দ্রনাথের জীবন-স্মৃতি পুস্তকে এই নাটিকাটিই ভ্রমক্রমে 'মানভঙ্গ' নামে অভিহিত হইয়াছে।"[১] খগেন্দ্রনাথ চট্টোপাধ্যায়ও প্রায় একই কথা লিখেছেন, 'বহু পূর্ব্বে (১৮৭৬?) তিনি আত্মীয়দের সম্মুখে বাটিতে, জ্যোতিরিন্দ্রনাথের "মানময়ীতে" 'মদনের' ভূমিকা এবং 'বিবাহ উৎসব' গীতিনাট্যে একটি স্ত্রী-ভূমিকা (১৮৭৭?) ও "এমন কর্ম্ম আর করব না" প্রহসনে 'অলীক বাবুর' ভূমিকা অভিনয় করেন (১৮৭৭)। এই প্রহসনে জোড়াসাঁকো বাড়ীর অভিনয়ে রবীন্দ্রনাথের একজন সহযোগী অভিনেতা ছিলেন তাঁহার বড়দাদা দ্বিজেন্দ্রনাথ, 'সত্য-সিন্ধু'র ভূমিকায়।'[২] কিন্তু এই তথ্য সম্পূর্ণ নির্ভুল কি না সে-সম্বন্ধে সন্দেহ আছে। 'মানময়ী' প্রকাশিত হয় ১৮০২ শকে [ ১২৮৭ 1880 ], রচনাকালও এরই সমসাময়িক বলে মনে হয়—সুতরাং 1876-এ 'মানময়ী'-তে রবীন্দ্রনাথের অভিনয়ের সম্ভাবনা নেই বললেই চলে। অপরদিকে স্বর্ণকুমারী দেবীর লেখা 'বিবাহ-উৎসব'-এর রচনা ও অভিনয় অনেক পরের কথা—হিরণ্ময়ী দেবীর বিবাহ উপলক্ষে সম্ভবত 1884 এর গোড়ার দিকে এটি অভিনীত হয়েছিল—আর 'বিবাহ উৎসব' বলতে খগেন্দ্রনাথ যদি 'বসন্ত উৎসব' গীতিনাট্যের কথা বুঝিয়ে থাকেন তাহলে সেটির রচনা ও অভিনয় হয় 1879-এ, রবীন্দ্রনাথ তখন ইংলণ্ডে। সুতরাং এই আলোচনার পরিপ্রেক্ষিতে রবীন্দ্রনাথের প্রথম নাট্যাভিনয় বিষয়ে একটু সংশয় থেকে যাবেই। তবে রবীন্দ্রনাথের নিজের উক্তিকে প্রামাণ্য বলে গ্রহণ করলে সিদ্ধান্ত করতে হয় 1877-এর দ্বিতীয়ার্ধের কোনো এক সময়ে তিনি 'এমন কর্ম্ম আর ক'রব না' প্রহসনে 'অলীক-বাবু'র ভূমিকায় প্রথম অভিনয় করেন, দর্শক ছিলেন ঘনিষ্ঠ আত্মীয়বন্ধুরা। ঠাকুরপরিবারের মহিলারাই নারীচরিত্রে অবতীর্ণ হয়েছিলেন—সজনীকান্ত দাস অন্য এক প্রসঙ্গে উল্লেখ করেছেন যে কাদম্বরী দেবী 'হেমাঙ্গিনী'র ভূমিকা গ্রহণ করেছিলেন[৩]—এটি একটি ঐতিহাসিক ঘটনা। আমাদের দুর্ভাগ্য, এই অভিনয়ের সঠিক তারিখ ও বিবরণ কেউ রক্ষা করেন নি। পরবর্তী-কালে প্রহসনটি বহুবার জোড়াসাঁকো ঠাকুরবাড়িতেই অভিনীত হয়েছে, তার অনেকগুলির বিবরণ অবশ্য বিভিন্ন জনের রচনায় রক্ষিত হয়েছে—প্রসঙ্গত তার কিছু কিছু বর্ণনা পরে যথাস্থানে আমরা উদ্ধৃত করব।

## প্রাসঙ্গিক তথ্য : ১

এখানে জোড়াসাঁকো ঠাকুরবাড়ির সঙ্গে সম্পর্কিত কয়েকটি উল্লেখযোগ্য ঘটনার বিবরণ সংকলিত হল।

বৈশাখ মাসের শেষ সপ্তাহে [ May 1877 ] জ্ঞানদানন্দিনী দেবী দুই শিশুপুত্র সুরেন্দ্রনাথ ও কবীন্দ্রনাথ এবং শিশুকন্যা ইন্দিরাকে নিয়ে অন্তঃসত্ত্বা অবস্থায় ইংলণ্ডের উদ্দেশ্যে যাত্রা করেন। খবরটি সমাচার চন্দ্রিকা-র ২ জ্যৈষ্ঠ সোম 14 May [ ৬৬।২৮ ] সংখ্যায় প্রকাশিত হয় . 'বিগত সপ্তাহে সিভিলিয়ান বাবু সত্যেন্দ্রনাথ ঠাকুরের পত্নী ইংলণ্ড গিয়াছেন।

১ শনিবারের চিঠি, পৌষ ১৩৪৬। ৪৪৫-৪৬

২ রবীন্দ্র-কথা। ১২২-২৩

৩ রবীন্দ্রনাথ : জীবন ও সাহিত্য। ২৪৬

সত্যেন্দ্র-বাবুও শীঘ্র ছুটি লইয়া ইংলণ্ড যাইবেন।—এদেশীযদিগের ইংলণ্ড গমন করা একটি রোগ হইয়া পডিয়াছে।' সংবাদটি পরিবেশনের সঙ্গে সঙ্গে সমালোচনার সুরটিও লক্ষণীয়। এই পত্রিকাটিই ৭ শ্রাবণ শনি 21 Jul [ ৬৬।৮৬ ] সংখ্যায় লেখে, 'আমাদেবাদের [আমেদাবাদের] সিবিল এবং সেসন জজ বাবু সত্যেন্দ্রনাথ ঠাকুরের স্ত্রী নিজ পুত্র কন্যাদিগের সহিত লিবারপুলে পৌছিযাছেন। সন্তানদিগকে বিলাতে রাখিয়া শিক্ষা দেওয়াই গমনের উদ্দেশ্য।—কালে কালে কত কি হবে?' ইংলণ্ড যাত্রা ও প্রবাস-সম্পর্কে জ্ঞানদানন্দিনী দেবী 'স্মৃতিকথা'য় বলেছেন, 'তিনটি ছেলেমেযে নিয়ে আমি অন্তঃসত্ত্বা অবস্থায ১৮৭৭ খ্রীষ্টাব্দ আন্দাজ বিলেত যাই, যতদূর মনে আছে। সেই সময এক ইংরেজ দম্পতী বিলেত যাচ্ছিল। তাদের সঙ্গে উনি আমাকে পাঠিয়ে দিলেন বোধ হয ওদের ভাষা কাযদাকানুন শেখবার জন্য। কারণ আমার স্বামী ইংরেজ সভ্যতার খুব ভক্ত ছিলেন। কিন্তু জাহাজে সমুদ্রপীডার জন্য আমার বড কষ্ট হয়েছিল, প্রাযই শুযে থাকতুম। তখন বামা বলে আমাদের এক সুরতী চাকর ছিল, তাছাডা এক মুসলমান চাকর বিলেত পর্যন্ত পৌছে দিয়েই দেশে ফিরে গেল। সে জাহাজে আমাদের খুব যত্ন করেছিল।' [ পুরাতনী। ৩৮ ] 'বিলেতে আমার যে ছেলেটি অসময়ে হয়, তার মাথাটা ভাল করে হযনি, শীঘ্রই মারা গেল। · তার উপরের চোবি বলে' ছোট ছেলেটিও বিলেতে মারা যায।' [ ঐ। ৪০ ] দর্পনারাযণ ঠাকুর-বংশীয প্রসন্নকুমার ঠাকুরের একমাত্র পুত্র জ্ঞানেন্দ্রমোহন খৃস্টধর্ম গ্রহণ করে সপরিবারে লণ্ডনে বাস করতেন। তিনিই জ্ঞানদানন্দিনী ও তাঁর পুত্রকন্যাদের অভিভাবক-স্থানীয ছিলেন। পরে সত্যেন্দ্রনাথ ও রবীন্দ্রনাথ যখন ইংলণ্ডে যান, তখনও চিঠিপত্র ও টাকা-পয়সা ইংলণ্ডে জ্ঞানেন্দ্রমোহনের ঠিকানাতেই প্রেরিত হয়েছে।

সমাচার চন্দ্রিকা ৬ অগ্র° মঙ্গল 20 Nov [ ৬৬।১৭২ ] সংখ্যায় একটি সংবাদ পরিবেশন করে 'গত ২৬শে কার্ত্তিক সোমবার কলিকাতা আদি ব্রাহ্ম সমাজের প্রধান আচার্য্য দেবেন্দ্রনাথ ঠাকুর তাঁহার জ্যেষ্ঠ জামাতাকে সমভিব্যাহারে করিয়া চীন দেশে যাত্রা করিয়াছেন।' এ-বিষয়ে সাধারণী-র [ ৯।৪, ৪ অগ্র° ] সংবাদটি হল: 'গত শনিবার ভক্তিভাজন দেবেন্দ্রনাথ ঠাকুর তাঁহার জ্যেষ্ঠ জামাতা শ্রীযুক্ত শারদাপ্রসাদ গঙ্গোপাধ্যাযকে সঙ্গে করিয়া চীনযাত্রা করিয়াছেন।'—এই দুটি সংবাদকে মিলিযে মনে হয সম্ভবত ২৬ কার্তিক শনিবার 10 Nov তারিখে দেবেন্দ্রনাথ সারদাপ্রসাদকে নিয়ে চীনদেশের উদ্দেশ্যে যাত্রা করেন। উক্ত সংবাদটি দিয়ে সমাচার চন্দ্রিকা লেখে: 'দেবেন্দ্রবাবু বৎসরের মধ্যে অধিক কালই দেশ ভ্রমণে অতিবাহিত করেন। কখন জল পথে কখন স্থল পথে কখন বা হিমালয় শিখরে ভ্রমণ করিয়া বিষয় ও ঈশ্বর চিন্তা করিয়া বেডান। সংসারে থাকিয়া ধর্ম্ম চিন্তা হয় না, একথা যাঁহারা বলেন, তাঁহারা যেন দেবেন্দ্র বাবুর কার্য্যের প্রতি লক্ষ্য করেন। কখন দুই প্রভুর উপাসনা করা যায না, অতএব সংসার ও ঈশ্বর এই উভয় প্রভুর উপাসনা কিরূপে সম্পন্ন হইতে পারে? একথা যাঁহারা বলেন, তাঁহারা বুঝিবেন, ঈশ্বরকেই একমাত্র প্রভু জ্ঞান করিয়া সংসারকে নির্লিপ্ত ভাবে সেবা করাই ঈশ্বরের অভিপ্রেত। যোগীশ্বর যাজ্ঞবল্ক্য কহিয়া গিয়াছেন, সংসারী হইয়া যিনি সংসারী নহেন, তিনিই যথার্থ তত্ত্বজ্ঞানী।' এই উক্তি থেকে বোঝা যায, সম্প্রদায়-নিরপেক্ষ ব্যক্তিদের কাছে দেবেন্দ্রনাথের ধর্মসাধনা কোন্ রূপে প্রতিভাত হত।

চীনে দেবেন্দ্রনাথ খুব অল্পদিনের জন্যই গিয়েছিলেন কারণ ধর্মতত্ত্ব পত্রিকার ১ মাঘ [ ১২।১ ] সংখ্যায় লেখা হয, 'বিগত বুধবার [ ২৬ পৌষ 9 Jan 1878 ] ভক্তিভাজন শ্রীযুক্তবাবু দেবেন্দ্রনাথ ঠাকুর মহাশয আমাদিগের আচার্য্য মহাশয়ের নূতন ভবনে আসিয়া সকলের সহিত সদালাপ করিয়া আমাদিগকে সুখী করিয়া গিয়াছেন। নূতন মুদ্রিত উৎকৃষ্ট রূপে বাঁধান দশ

বার খণ্ড "ব্রহ্মধর্ম" পুস্তক উপহার দিয়াছেন।· পুনরায় তিনি জলীয় বায়ু সেবনের জন্য পদ্মা-নদীর উপরে বিচরণ করিতেছেন।'

২৪ ফাল্গুন [ বৃহ 7 Mar 1878 ] দ্বিজেন্দ্রনাথের দুই পুত্র দ্বিপেন্দ্রনাথ ও অরুণেন্দ্রনাথের ব্রাহ্মধর্মের পদ্ধতি অনুসারে উপনয়ন হয়। ঠাকুরবাড়িতে এই পদ্ধতি অনুসারে এইটিই দ্বিতীয় উপনয়ন-অনুষ্ঠান, প্রথমটি হয়েছিল রবীন্দ্রনাথদের বেলায়। ২৭ ফাল্গুন সমাবর্তন অনুষ্ঠানে দেবেন্দ্রনাথ ব্রহ্মচারী দুজনকে উপদেশ প্রদান করেন [দ্র তত্ত্ববোধিনী, বৈশাখ ১৮০০ শক। ১৪-১৫]।

জ্যোতিরিন্দ্রনাথের লেখা 'সরোজিনী বা চিতোর আক্রমণ নাটক' পুনরভিনীত হয় গ্রেট ন্যাশনাল থিয়েটারে ২৪ ও ৩১ বৈশাখ [ শনি 5, 12 May 1877 ]। সমাচার চন্দ্রিকা দুটি অভিনয়ের উচ্ছ্বসিত প্রশংসা করে . 'গত শনিবার সরোজিনী বা চিতোর আক্রমণ নাটকের অভিনয় হইয়া গিয়াছে। অভিনেতৃগণের মধ্যে লক্ষ্মণ সিংহ, বিজয়, সরোজিনী, রোষেণারা এবং রাণীর অভিনয় সুন্দর হইয়াছিল। শূন্যে কালীর আবির্ভাব বড় আশ্চর্য্য হইয়াছিল। সরোজিনীর অভিনয়ে দর্শকবৃন্দ ব্যথিত হন। চতুর্ভুজা দেবীর মন্দির প্রাঙ্গণে সরোজিনীর খেদোক্তি, রোষেণারার বলিদান এবং রাজপুত মহিলাগণের চিতায় প্রাণত্যাগ অতীব মনোহারী হইয়াছিল' [ ২৭ বৈশাখ ] এবং 'গত কল্য শনিবার গ্রেট ন্যাশনালে সরোজিনীর অভিনয় অতীব মনোহারি হইয়াছিল, এমন কি অভিনয় দর্শনে দর্শকগণ ক্ষিপ্তপ্রায় হইয়াছিল। ফলকথা বলিতে কি এরূপ অভিনয় বোধ হয় ইতিপূর্ব্বে আর কখন হয় নাই' [ ২ জ্যৈষ্ঠ ]। প্রসঙ্গত উল্লেখযোগ্য, সরোজিনীর ভূমিকায় প্রখ্যাত নটী বিনোদিনী অভিনয় করতেন।

## প্রাসঙ্গিক তথ্য : ২

১১ মাঘ [ বুধ 23 Jan 1878 ] আদি ব্রাহ্মসমাজের অষ্টচত্বারিংশ সাংবৎসরিক অনুষ্ঠিত হয়। পূর্বদিন ১০ মাঘ দেবেন্দ্রনাথের ভবনে রাত্রি সাতটায় 'ব্রহ্মোপাসনা ও ব্রাহ্মধর্মের গ্রন্থ পাঠ' দিয়ে অনুষ্ঠানের সূচনা হয়। ১১ মাঘ সকালে দ্বিজেন্দ্রনাথ বক্তৃতা দেন ও শম্ভুনাথ গড়গড়ি প্রার্থনা করেন। ব্রহ্মসংগীত যেটি গীত হয়, সেটি দ্বিজেন্দ্রনাথের রচনা ·

ভৈরোঁ—ঝাঁপতাল। অনুপম-মহিম পূর্ণব্রহ্ম কর ধ্যান।

দেবেন্দ্র-ভবনে সায়ংকালীন অনুষ্ঠানে বেচারাম চট্টোপাধ্যায় বক্তৃতা করেন ও নিম্নোক্ত ব্রহ্মসংগীতগুলি গীত হয়

নট্ বেহাগ—ঝাঁপতাল। জয় পরম শুভ-সদন, ব্রহ্ম-সনাতন [ জ্যোতিরিন্দ্রনাথ ]
কেদারা—সুরফাঁকতাল। দরশন দাও হে হৃদয়-সখা [ দ্বিজেন্দ্রনাথ ]
বসন্ত— „ । আনন্দে আকুল সবে দেখি তোমারে [ ঐ ]
খাম্বাজ—ধামাল। ব্যাকুল হয়ে তব আশে প্রভু এসেছি তব দ্বারে [ জ্যোতিরিন্দ্রনাথ ]
সিন্ধু—চৌতাল। কঠিন দুখ পাই হে মোহান্ধকারে [ ঐ ]
খাম্বাজ—একতালা। পরম দেব ব্রহ্ম জগজন-পিতামাতা [ ঐ ]
বাহার—কাওয়ালি। হৃদয়ের মম যতনের ধন তুমি হে [ ঐ ]

দেখা যাচ্ছে, দ্বিজেন্দ্রনাথ ও জ্যোতিরিন্দ্রনাথ দুজনে মিলে এবারের মাঘোৎসবে গানের ডালি সাজিয়েছিলেন। তত্ত্ববোধিনী বা অন্যত্র প্রকাশিত বিবরণে রবীন্দ্রনাথের অংশ গ্রহণের কোনো উল্লেখ নেই। কিন্তু আমরা অনুমান করে নিতে পারি, সম্পাদক জ্যোতিরিন্দ্রনাথের সর্বকর্মের সাথী এই সুকণ্ঠ কিশোর অবশ্যই সংগীতের দলে তাঁর যথাযোগ্য ভূমিকা নিয়েছিলেন।

এই বৎসরটি ব্রাহ্মসমাজের ইতিহাসে অত্যন্ত গুরুত্বপূর্ণ। ভারতবর্ষীয় ব্রাহ্মসমাজে কেশবচন্দ্রের একাধিপত্য, খৃস্টধর্মানুরক্তি, ভক্তিবাদের আতিশয্য, আদেশবাদ, স্ত্রী-স্বাধীনতার প্রশ্ন প্রভৃতি নিয়ে দীর্ঘদিন ধরেই যুব-সম্প্রদায়ের মধ্যে অসন্তোষ ধূমায়িত হচ্ছিল। কখনও কখনও তা প্রত্যক্ষ সংঘর্ষে পরিণত হয়েছিল, এই সব প্রসঙ্গ আমরা পূর্বে কিছু কিছু আলোচনা করেছি। বর্তমানে কুচবিহারের নাবালক হিন্দু রাজা ষোলো বছরের কম বয়স্ক নৃপেন্দ্রনারায়ণের সঙ্গে কেশবচন্দ্রের নাবালিকা কিঞ্চিদধিক তেরো বছর বয়স্কা জ্যেষ্ঠা কন্যা সুনীতি দেবীর বিবাহকে কেন্দ্র করে সংঘর্ষ ভাঙনে পর্যবসিত হল। প্রধানত কেশবচন্দ্রের উদ্যোগে বিধিবদ্ধ 1872-র ৩ আইন বা সিভিল ম্যারেজ অ্যাক্টে অভিভাবকদের সম্মতি সাপেক্ষে পাত্রের বয়স আঠারো ও পাত্রীর বয়স চৌদ্দ নির্ধারিত হয়েছিল। তাছাড়া ভারতবর্ষীয় ব্রাহ্মসমাজ ব্রাহ্মধর্মের আদর্শ অনুসারে শালগ্রাম শিলা আনয়ন, অগ্নিসাক্ষী বা হোম এবং অন্যান্য হিন্দু আচার পালনের ঘোরতর বিরোধী ছিলেন। বয়স ও আচার পালনকে উপলক্ষ করে আদি ব্রাহ্মসমাজকে বহুবার উন্নতিশীল ব্রাহ্মদের নিন্দাভাজন হতে হয়েছে। এখন সেই দুটি অভিযোগ তাঁর স্ব-সম্প্রদায়ভুক্ত ব্যক্তিদের দ্বারা কেশবচন্দ্রেরই বিরুদ্ধে উত্থাপিত হল। [ আশ্চর্যের বিষয়, আদি ব্রাহ্মসমাজ-ভুক্ত নবগোপাল মিত্রের উদ্যোগে ১৩ ফাল্গুন রবি 24 Feb 1878 বিকেল সাড়ে চারটায় অ্যালবার্ট হলে কেশবচন্দ্র সেনের কন্যার 'বিবাহ সম্বন্ধে সহানুভূতি প্রকাশের জন্য' একটি সভা হয়, তত্ত্ববোধিনী পত্রিকা-ও এ-বিষয়ে যথেষ্ট সংযমের পরিচয় দেয়। ] কিন্তু কেশবচন্দ্র বলেন, 'আমি ব্রাহ্মধর্ম্ম পরিত্যাগ করা যেরূপ পাপ মনে করি, এই বিবাহদানে বিরত হওয়া আমার পক্ষে সেইরূপ পাপ, এ প্রকার বিশ্বাস করিয়া থাকি। আমি যেমন ঈশ্বরাদেশে ব্রাহ্মধর্ম্ম গ্রহণ করিয়াছি, সেই প্রকার আদেশেই এই বিবাহদানে প্রবৃত্ত হইয়াছি।'[১] বিবাহ হয় ২৩ ফাল্গুন বুধ 6 Mar 1878 তারিখে, কেশবচন্দ্র জাতিচ্যুত—পাত্রপক্ষ এইরূপ অভিযোগ করায় তিনি যথারীতি কন্যাসম্প্রদান করতে পারেন নি, তাঁর হয়ে এই কাজ করেন কনিষ্ঠ ভ্রাতা কৃষ্ণবিহারী সেন। কেশবচন্দ্র তাঁর কন্যার বিবাহে বাল্যবিবাহদান ও পৌত্তলিকতাদোষে দূষিত হয়েছেন, এই অভিযোগ করে প্রতিবাদীদল তাঁকে ভারতবর্ষীয় ব্রাহ্মসমাজের আচার্য ও সম্পাদক পদ থেকে অপসারিত করার জন্য প্রবল আন্দোলন সৃষ্টি করেন। প্রতিবাদীদলের মধ্যে মুখ্য ভূমিকা গ্রহণ করেন আনন্দমোহন বসু, শিবনাথ শাস্ত্রী, দ্বারকানাথ গঙ্গোপাধ্যায়, দুর্গামোহন দাস, দেবীপ্রসন্ন রায়চৌধুরী, শিবচন্দ্র দেব প্রভৃতি। এই উপলক্ষে তাঁরা 17 Feb থেকে 'সমালোচক' ও 21 Mar থেকে *Brahmo Public Opinion* নামে বাংলা ও ইংরেজি দুখানা সাপ্তাহিক পত্রিকা প্রকাশ করতে থাকেন। নানাপ্রকার গোলযোগের পর পরবর্তী বৎসরে ২ জ্যৈষ্ঠ ১২৮৫ [ বুধ 15 May 1878 ] তারিখে টাউন হলে প্রতিবাদী-দলের দ্বারা অনুষ্ঠিত এক সভায় একটি স্বতন্ত্র ব্রাহ্মসমাজ প্রতিষ্ঠা করার প্রস্তাব গৃহীত হয়। নতুন ব্রাহ্মসমাজের নাম হয় 'সাধারণ ব্রাহ্মসমাজ'। পরবর্তীকালে ব্রাহ্মধর্ম ও নানা সমাজসংস্কার-মূলক কাজকর্মে এই সমাজ অত্যন্ত গুরুত্বপূর্ণ ভূমিকা গ্রহণ করে। কিন্তু একটি ব্রাহ্মসমাজ ভেঙে তিনটি ব্রাহ্মসমাজ গঠিত হওয়ায় ও তাদের মধ্যে বাদ-প্রতিবাদ ইত্যাদির ফলে ব্রাহ্মধর্মান্দোলন যে যথেষ্ট দুর্বল হয়ে পড়েছিল, তাতে কোনো সন্দেহ নেই। আর সেই সুযোগে এক প্রতিক্রিয়াশীল নব্য হিন্দুধর্ম কিভাবে মাথা চাড়া দিয়ে উঠেছিল, তার পরিচয় আমরা যথাস্থানে লাভ করব। আলোচ্য পর্বের ঘটনাবলীর সঙ্গে রবীন্দ্রনাথের অবশ্যই কোনো যোগ ছিল না, কিন্তু পরবর্তী-

[১] আচার্য্য কেশবচন্দ্র ২। ১১৮৬-৮৭

কালে নানাভাবে তিনি এই দ্বন্দ্ব-বিরোধের মধ্যে জড়িয়ে পড়েছিলেন, রবীন্দ্রজীবনে সেইজন্যেই এই ঘটনাগুলির প্রাসঙ্গিকতা রয়েছে।

## প্রাসঙ্গিক তথ্য : ৩

ভারতী পত্রিকার ইতিহাসে এর প্রচ্ছদটির গুরুত্ব আছে। কারণ, 'অনেক গবেষণার পর' এই প্রচ্ছদটির পরিকল্পনা গৃহীত হয় এবং এটিকে অবলম্বন করে প্রথম বর্ষের ভারতী-তে অন্তত দুটি কবিতা ও সম্পাদকের ভূমিকার মূল বক্তব্যটি রচিত হয়েছিল, তা আমরা পূর্বেই আলোচনা করেছি। পরবর্তীকালেও ঠাকুরবাড়ির বালক-বালিকাদের একটি অভিনয়ে রবীন্দ্রনাথের বন্ধু হ চ. হ বা হরিশ্চন্দ্র হালদার যে স্টেজ তৈরি করে দেন, তাতেও ছবিটি ব্যবহৃত হয়েছিল তার পরিচয় আছে হিরণ্ময়ী দেবীর লেখায় '"ভারতী"র মলাটে তখন বীণাপাণির যে ছবি থাকিত, আমাদের ষ্টেজের শিরোভাগে অঙ্কিত হইয়াছিল সেই ছবি।'[১] সুতরাং ভারতী-র প্রচ্ছদ ও তার শিল্পী টি. এন দেব বা ত্রৈলোক্যনাথ দেব সম্পর্কে আলোচনার প্রাসঙ্গিকতা আছে। কমল সরকার 'দেশ' পত্রিকায় [ 6 Oct 1979 ] "'ভারতী'-র প্রচ্ছদ" প্রবন্ধে বিষয়টি নিয়ে দীর্ঘ আলোচনা করেছেন। আমরা প্রধানত এই প্রবন্ধে প্রদত্ত তথ্যগুলির উপরেই নির্ভর করেছি।

শরৎকুমারী দেবী লিখেছেন, 'আর্ট স্টুডিয়োর দেবী সরস্বতীর ছবির অনুকরণে ভারতীর মলাটের ব্লক প্রস্তুত হয়'—এই আর্ট স্টুডিও হল বউবাজার স্ট্রীটে অবস্থিত 'ক্যালকাটা আর্ট স্টুডিও'। এর উদ্দেশ্য ছিল 'to paint portraits, land-scapes and scenes from mythology, history, novels, drama, in an improved and scientific style hitherto unknown to the native Arts in Bengal' [ *Bengalee*, Vol XX, No 43, 8 Nov 1879 ]। প্রখ্যাত শিল্পী অন্নদাপ্রসাদ বাগচীর নেতৃত্বে নবকুমার বিশ্বাস, ফণীভূষণ সেন, যোগেন্দ্রনাথ মুখোপাধ্যায় এবং কৃষ্ণচন্দ্র পাল প্রমুখ গবর্মেন্ট আর্ট স্কুলের প্রাক্তন ছাত্রেরা এই স্টুডিওটি প্রতিষ্ঠা করেন। এঁদের লিথোগ্রাফিক প্রথায় মুদ্রিত বিভিন্ন চিত্র তৎকালে খুবই জনপ্রিয় হয়েছিল, 'সরস্বতী' ছবি তার মধ্যে অন্যতম। কিন্তু 1879-এ যে স্টুডিও প্রতিষ্ঠিত হয়, Jun-Jul 1877-এ সেই স্টুডিও থেকে প্রকাশিত ছবির অনুকরণে ভারতী-র প্রচ্ছদ পরিকল্পনা ও অঙ্কন কী করে সম্ভব হল, এ প্রশ্নের উত্তর দেওয়া শক্ত। অনুমান করতে হয় যে, সুসংগঠিত প্রতিষ্ঠান হিসেবে ক্যালকাটা আর্ট স্টুডিও Nov 1879-এ প্রতিষ্ঠিত হলেও, ছোটো আকারে তার কাজকর্ম—হয়তো অন্নদাপ্রসাদ বাগচীর একক প্রচেষ্টায়—আগেই শুরু হয়ে গিয়েছিল।

আর্ট স্টুডিও-র ছবিটি লিথোগ্রাফিক পদ্ধতিতে মুদ্রিত হলেও, ভারতী-র প্রচ্ছদটি কাঠ খোদাই করে তৈরি করা হয়। প্রচ্ছদ-শিল্পী ত্রৈলোক্যনাথ দেবের জন্ম 1847-এ চব্বিশ পরগনা জেলার বারুইপুরে। বিশিষ্ট ব্রাহ্মনেতা ও শিক্ষাব্রতী উমেশচন্দ্র দত্তের তত্ত্বাবধানে হরিনাভি স্কুলে তাঁর শিক্ষালাভ ঘটে। পরে তাঁরই প্রভাবে ত্রৈলোক্যনাথ কেশবচন্দ্রের কাছে ব্রাহ্মধর্মে দীক্ষা গ্রহণ করে সারাজীবন ব্রাহ্মসমাজের সেবা করে যান। বামাবোধিনী ও ভারত সংস্কারক পত্রিকার কার্যাধ্যক্ষও ছিলেন তিনি। গবর্মেন্ট আর্ট স্কুলে চিত্রবিদ্যা শিক্ষা করে উড-

১ 'বৈধিযং', ভারতী, বৈশাখ ১৩২৩। ১৩

এনগ্রেভার হিসেবে তিনি যথেষ্ট খ্যাতি অর্জন করেন। বিভিন্ন পত্রিকায় ও গ্রন্থে অজস্র কাঠ-খোদাই চিত্র তাঁরই রচনা। ভারতী-র সঙ্গেও তিনি দীর্ঘদিন সংশ্লিষ্ট ছিলেন। ১২৮৭ বঙ্গাব্দের ভারতীর ক্যাশবহি-তে দেখা যায় ১৫ আষাঢ় [ 28 Jun 1880 ] তারিখে উডকাটের জন্য তাঁকে উনিশ টাকা বারো আনা দেওয়া হয়েছে। Sep 1928-এ প্রায় একাশি বছর বয়সে তাঁর মৃত্যু হয়।

## প্রাসঙ্গিক তথ্য : ৪

আমরা জানি, ভারতী-র প্রথম সংখ্যা থেকেই কিশোর-সমালোচক রবীন্দ্রনাথ মধুসূদনের মেঘনাদবধ কাব্য-এর দীর্ঘ বিরূপ সমালোচনা করেছিলেন। এই সমালোচনা অবশ্যই তীব্র প্রতিক্রিয়ার সৃষ্টি করেছিল, কিন্তু সমসাময়িক কোনো পত্রিকায় এ বিষয়ে কোনো মন্তব্য আমাদের চোখে পড়ে নি। কিন্তু খুচরো কিছু মন্তব্যের বদলে যা পাওয়া গেছে, তা অত্যন্ত রোমাঞ্চকর। বঙ্গীয় সাহিত্য পরিষদের গ্রন্থাগারে আখ্যাপত্রহীন 'মেঘনাদবধ প্রবন্ধ' [ গ্রন্থ নং ২৬৮০, ২৫৩৩ নং আরও একটি কপির উল্লেখ তালিকায় আছে, কিন্তু সেটির সন্ধান পাওয়া যায় নি, গ্রন্থতালিকায় বইটির প্রকাশকাল ১২৮৭ বঙ্গাব্দ। ] নামে ৮৯ পৃষ্ঠার একটি গ্রন্থ আছে, যার শেষে লেখা : 'কাশ্যবীতি শ্রীযোগীন্দ্রনাথ তর্কচূড়ামণি[১] কৃত। "মেঘনাদবধ প্রবন্ধ" সমাপ্ত।' বইটির ৩৩ পৃষ্ঠা থেকে ৩৪ পৃষ্ঠা পর্যন্ত নেই, ৮০-৮৯ পৃষ্ঠার প্রবন্ধের শিরোনাম 'মাইকেল-চরিত ।/( জীবন-চরিত গ্রন্থে দর্শন কর। )'—বোঝা যায় বইটিতে মোট তিনটি প্রবন্ধ ছিল, প্রথমটি ১-৩২ পৃষ্ঠায় 'ভারতীতে সমালোচনার সমালোচনা', ৩৩-৭৯ পৃষ্ঠায় অজ্ঞাতনামা একটি প্রবন্ধ এবং শেষেরটি উক্ত 'মাইকেল-চরিত'। এর মধ্যে আমাদের কাছে আকর্ষণীয় হল প্রথম রচনাটি।

সাধু-চলিত ও ইংরেজি-বাংলা মেশানো অপাঠ্য গদ্যে বইটি লেখা, লেখক এই রীতি সমর্থনও করেছেন, 'ভাষা চলিতে চলিতে ইংরাজী কথা ব্যবহার হয়েছে, অনুবাদ করা হয় নাই বাঙ্গালা অক্ষরেও দেওয়া হয় নাই তার বিবেচনা এই ইংরেজী বাঙ্গালা সংস্কৃতাদি জানে এমন ব্যক্তি যেমন এই মহাকাব্য পড়িবার অধিকারী, তেমনি ঐরূপ ব্যক্তিই এ criticism পড়িবার অধিকারী। এরূপ স্থলে অনুবাদাদি চেয়ে মিশ্র ভাষাই শোভা পায়।' এই যুক্তিতে লেখক তাঁর রচনায় অনুবাদ না করেই দেবনাগরী অক্ষরে বাল্মীকির রামায়ণ থেকে ও গ্রীক অক্ষরে হোমারের ইলিয়াড থেকে দীর্ঘ দীর্ঘ অংশ উদ্ধৃত করেছেন।

তর্কচূড়ামণি তাঁর আলোচনা শুরু করেছেন এইভাবে : 'ভারতীতে যে Spiritএ সমালোচনা করা হইয়াছে তাতে স্পষ্টই বোধ হয় যে অতি রাগ ও রুক্ষ Spiritএ। ভাল অগ্রে দেখা যাউক এঁদের আপত্তি কটী।' এই বলে তিনি একাদিক্রমে ১০ পর্যন্ত এবং তারও মধ্যে a b c d প্রভৃতি উপবিভাগ করে ভারতী-র সমালোচনার মূল অভিযোগগুলি সংকলন করেছেন এবং একে একে সেগুলি খণ্ডন করার চেষ্টা করেছেন। তা তিনি করুন, আজ তাঁর যুক্তি-প্রমাণাদিতে আমাদের আগ্রহ বোধ না করাই স্বাভাবিক, কিন্তু সবচেয়ে আকর্ষণীয় লাগে এই তথ্যটি যে তাঁর এত আয়োজন একটি ষোড়শ বর্ষীয় বালকের রচনার প্রতিবাদের

১ ড সুকুমার সেন এই লেখকের লেখা 'কাননকথা' [ 1879 ] নামে একটি নাটকের কথা উল্লেখ করেছেন, দ্র বাঙ্গালা সাহিত্যের ইতিহাস ২।১২০

কারণে।' যোগীন্দ্রনাথ সম্পর্কে আমরা কিছু জানি না, তিনি বি. এ. পাস করেছিলেন কি না তাও আমাদের জানা নেই, কিন্তু 'ভুবনমোহিনীপ্রতিভা··' ইত্যাদির সমালোচনা করার পর একজন বি. এ পাস তার জবাব লিখছেন শুনে রবীন্দ্রনাথ তাঁর যে উদ্বেগের বর্ণনা জীবনস্মৃতি-তে করেছেন এই প্রসঙ্গে সেকথা আমাদের মনে পড়ে যায়। বর্তমান সমালোচনাটি নিশ্চয়ই রবীন্দ্রনাথের চোখে পড়েছিল, কিন্তু এটি তাঁর মনে কী ধরনের প্রতিক্রিয়া সৃষ্টি করেছিল তার কথা তিনি কোথাও উল্লেখ করেন নি।

রবীন্দ্রনাথের প্রবন্ধে রচয়িতার নামের বদলে কেবল 'ভ' অক্ষরটি থাকায় নিতান্ত অন্তরঙ্গ জন ছাড়া অন্য কারোর পক্ষে লেখকের আসল পরিচয় জানা সম্ভব ছিল না, ফলে ভুল বোঝার আশঙ্কা ছিল। এক্ষেত্রে ঘটেছেও তাই। রচয়িতার নাম জানা না থাকায় 'জল্ জল্ চিতা ' গানটির জন্য সমস্ত প্রশংসা যেমন জ্যোতিরিন্দ্রনাথ লাভ করেছিলেন, এখানে তেমনি সমস্ত নিন্দা বর্ষিত হয়েছে দ্বিজেন্দ্রনাথের প্রতি। প্রবন্ধের শেষে লেখক সেই কাজই করেছেন 'Unhappy Bharati! will she now retract this review? (নিষ্কর্মার editorই ও head masterই) দেখ্‌লেই বোধ হয় যে, a public চটান লেখা, এ দুষ্ট ভারতী !!!· মেঘনাদবধ নামক মহাকাব্যের Depthএ কখনই প্রবেশ করা হয় নাই, আর সে প্রবেশের ক্ষমতা ও তাঁর পুণ্যও নাই তিনি দার্শনিক চক্ষে কাব্য বিচার করিয়াছেন তা সে দর্শন ঠিক হইলেও একার্য্য ঠিক হইত। Philosophy এবং কাব্য ভিন্ন, ঘরে বসে চাকরের কাছে পড়্‌লে কি বিদ্যা হয়, comparative ভালরূপ professor কাছে, ভাল টোলে বা কালেজে পড়্‌লে বুদ্ধি মার্জ্জিত হইতে পারিত অথবা বাল্মীকি অংশ হেম ভট্টাচার্য্যের চরণ বন্দনা করিলে বুদ্ধি সুপথগামিনী হইত। বোধ কবি মাইকেল বিচারালয় সংক্রান্ত মহাপুরুষ (council), ছিলেন, তিনি কলিকাতা বিখ্যাত বিষয় মহাধূর্ত্ত দ্বারকানাথ ঠাকুর ও ইহাদের প্রতি কুলে কোন কার্য্য করিয়াছিলেন বা মতে মত দেন নাই, তাতেই তদ্বংশীয়েরা (তাঁরে আর কি করবেন তাহার সাধারণ-সম্পত্তিতে হস্তক্ষেপ করিয়াছেন।) সাহিত্যদর্পণকার বলেন—রসবুঝিতে পুণ্য চাই —সে পুণ্য অত বড় মহাবংশে Peerali সব গোল করে গিয়াছেন !!!'[১]

বহুদিন পরে নব্যভারত পত্রিকার জ্যৈষ্ঠ ও আষাঢ় ১২৯৯ সংখ্যায় রাজনারায়ণ বসুর পুত্র যোগীন্দ্রনাথ বসু-লিখিত 'মেঘনাদবধচিত্র' নামে একটি প্রবন্ধে রবীন্দ্রনাথের এই রচনাটি সমালোচিত হয়। রবীন্দ্রনাথ এ-সম্পর্কে লেখেন, 'বহুকাল হইল প্রথম বর্ষের ভারতীতে মেঘনাদবধ কাব্যের এক দীর্ঘ সমালোচনা বাহির হইয়াছিল, লেখক মহাশয় এই প্রবন্ধে তাহার প্রতিবাদ প্রকাশ করিতেছেন। তিনি যদি জানিতেন ভারতীর সমালোচক তৎকালে একটি পঞ্চদশবর্ষীয় বালক ছিল তবে নিশ্চয়ই উক্ত লোকবিস্মৃত সমালোচনার বিস্তারিত প্রতিবাদ বাহুল্য বোধ করিতেন।'[২]

১ 'মেঘনাদবধ প্রবন্ধ'। 31-32, উল্লেখযোগ্য যে, বানান বা ভাষায় আমরা কোনোরূপ হস্তক্ষেপ করি নি।
২ সাধনা, ভাদ্র-আশ্বিন ১২৯৯। ৪৪২

# নির্দেশিকা/ব্যক্তি


অকল্যাণ্ড,লর্ড ১২
অক্ষয়কুমার দত্ত ১৬-১৭, ৩৬, ৭৬, ১৬৫-৬৬
অক্ষয়কুমার মজুমদার ৭২, ৮৬
অক্ষয়কুমার মৈত্রেয় ৪৮
অক্ষয়চন্দ্র চৌধুরী ৭২, ১০২, ২১৮-১৯ ২২৯, ২৫৮-৫৯, ২৭৭, ২৯৭-৯৮, ৩১০, ৩১৬, ৩২৩, ৩২৪-২৫, ৩২৯-৩০, ৩৩৩, ৩৩৯, ৩৪৫-৪৮, ৩৫১, ৩৫৪, ৩৫৬-৫৭,
অক্ষয়চন্দ্র সরকার ১৯৩, ২৪২, ২৭০, ২৯৭, ২৯৯, ৩০৯-১০, ৩১৫
অঘোরনাথ চট্টো° ৯৩, ১০৫-০৬, ১২০-২১, ১২৪, ১৩৪, ১৪৫, ১৪৮, ১৭৩, ১৮৯, ২০৭, ২২১, ২২৪
অজিতকুমার চক্রবর্তী ৪৫, ৫০, ৫২, ১৬১, ১৭৫, ১৯১-৯২, ২৪৫-৪৬
অজীন্দ্রনাথ ঠাকুর ৪০
অতুলচন্দ্র ঘোষ ২৩৬
অন্নদাচরণ কাস্তগিরি ১৭৫*
অন্নদাপ্রসাদ চট্টো° ৬৬
অন্নদাপ্রসাদ বাগচী ৩৬৬
অবনীন্দ্রনাথ ঠাকুর ১৪, ২৭-২৮, ৩৮, ৮২, ৮৬, ১২৩*, ১৩৬*, ১৫৬, ১৭৪*, ২৪৫, ৩১৭
অবলা বসু [ দাস ], লেডি ২৮৯
অভয়চরণ ঘোষ ২৬৬
অভয়াচরণ মুখো° ৩০
অভিজ্ঞা দেবী ৩১, ২১৬
অমিতা দেবী ৪০
অমিয়কুমার সেন ৭০
অমিয়নাথ মুখো° ২৭
অমৃতলাল গঙ্গো° ৮০, ৮৬
অমৃতলাল বসু ২৭৬
অমৃতলাল মিত্র ৩৫৬
অযোধ্যানাথ পাকড়াশী ৫০, ৫৬, ৬৭, ৮৫, ৯৮-১০০, ১১৫, ১৩০, ১৮৮, ১৯১, ২২২
অরবিন্দ ঘোষ [ শ্রীঅরবিন্দ ] ১৩১
অরুণেন্দ্রনাথ ঠাকুর ২৯, ৫৬, ১০৪, ১০৬, ১২০, ১২৫, ১৩৪, ১৩৯, ১৪৯-৫০, ২২৫, ২৯২, ৩৬৪
অর্ধেন্দুশেখর মুস্তফী ১৯৪
অলকা দেবী ৭, ৮, ১৬, ২২
অলোকেন্দ্রনাথ ঠাকুর ২৮
অশোকনাথ মুখো° ৩২,-৫৮
অসিতকুমার হালদার ৩৯-৪০

আদিত্য ওহদেদার ২৭৩-৭৪
আদিশূর ৩
আনন্দচন্দ্র চট্টো° ৩২২
আনন্দচন্দ্র বেদান্তবাগীশ ৪৫, ৮৫, ৯৮, ১৪১, ১৭৫-৭৭, ১৮৮, ১৯০, ২০১, ২০৭, ২৪৮-৪৯
আনন্দচন্দ্র মিত্র ৩০২
আনন্দমোহন বসু ৮১, ১৩০-৩১, ২৫০, ২৮৭, ২৯০, ৩০২, ৩৫৫
আনন্দলাল সান্যাল ২৬৩
আনন্দীরাম ঠাকুর ৫
আমিনা ২১৫
আশুতোষ চৌধুরী ১০১
আশুতোষ দেব [ ছাতুবাবু ] ১০১, ১১৮, ১৩১, ১৬৯-৭০
আশুতোষ ধর ২৬২
আশুতোষ মুখো°, স্যার ৬৮
আলেকজাণ্ডার ৩৪৯
অ্যাডাম, উইলিয়ম ৭৫
অ্যাডাম্‌স্‌, উইলিয়ম ৯
অ্যাণ্ডারসন, হ্যান্স ক্রিশ্চিয়ান ১৭৩

ইংলিশ, মিঃ [ Inglis Mr. ] ১৬০
ইডেন, মিস্‌ ১২

ইডেন, স্যার অ্যাসলি ৩১৯-২০
ইন্দিরা দেবী [ চৌধুরানী ] ২১*, ২৪, ৩০, ৮২, ১১৮, ১২৯, ২১২, ২১৪-১৫, ২৪৪, ২৮২, ২৯৩, ৩৪৬ন, ৩৫৫, ৩৬২
ইন্দুপ্রকাশ গঙ্গো° ২৬, ২৭, ২৮২
ইন্দুমতী [ ইন্দ্রাবতী ] দেবী ৩১, ১৫৭, ২৪৫, ২৬৬, ২৮০-৮১
ইন্দ্রনারায়ণ ঘোষ ১৬৪
ইরাবতী দেবী ৩১, ৪৭, ৫৩, ১২৬, ১৫৭, ১৮৭-৮৯, ২৮২*, ৩১১

ঈশানচন্দ্র বন্দ্যো° ২৮৭
ঈশানচন্দ্র বসু ৪*, ১৩০, ১৫০, ১৯১
ঈশ্বরচন্দ্র গুপ্ত ৮৯
ঈশ্বরচন্দ্র ঘোষাল ১১৮
ঈশ্বর দাস [তোষাখানার ভৃত্য] ৬০, ১২৫
ঈশ্বর দাস [ ব্রজেশ্বর ] ৫৯, ৬০, ৯৩, ১০৬, ১২৪, ১৪৯-৫০, ২০০, ২০৭
ঈশ্বরচন্দ্র নন্দী ৬৪, ৭২
ঈশ্বরচন্দ্র বিদ্যাসাগর ১৭, ৩৫-৩৬, ৬১, ৬৪-৬৫, ৭২, ৭৫-৭৬, ৯৪, ১৩৪ন, ১৫৯, ১৬২-৬৫, ১৮২, ২১০-১১, ২২৩, ২২৫, ২২৮, ২৪১, ৩১৮
ঈশ্বরচন্দ্র সিংহ ১৯৪

উদয়চাঁদ দাস ৩২৮
উদয়নারায়ণ সিংহ ৫১
উপাধ্যায় গৌরগোবিন্দ রায় ৪৭*, ১১৬
উপেন্দ্রকিশোর রায়চৌধুরী ৫৮
উপেন্দ্রমোহন ঠাকুর ৮১
উপেন্দ্রমোহিনী দাসী ১৭০
উমাচরণ ঘোষ ২২৪
উমাচরণ মিত্র ১৬৩-৬৪
উমানাথ রায় ৩৩৫
উমাপদ রায় ৩০২-০৩
উমেশচন্দ্র দত্ত ৭৪, ২৮৭, ৩৬৬
উমেশচন্দ্র মুখো° ১৩২

ঊর্মিলা দেবী ৩৩, ২৪৪, ২৮১

ঊষাবতী দেবী ২৯, ১৮৭

ঋতেন্দ্রনাথ ঠাকুর ২৭, ৩১, ১৩৮, ১৫৬, ২৪৬

এবাদত খাঁ ৫৫*
এলাই বক্স ২৩৮

কবিকঙ্কণ দ্র মুকুন্দরাম চক্রবর্তী
কবীন্দ্রনাথ ঠাকুর [ চোবি ] ৩০, ৩১২, ৩৬২-৬৩
কমলমণি ৭
কমলকৃষ্ণ বাহাদুর, রাজা ১৩১, ১৯৬, ২১৭, ২৩৩, ২৩৫
কমল সরকার ১৮৯, ৩৬৬
কমলাকান্ত [ ভট্টাচার্য ] ৩৩৯
কর্জন, লর্ড ৩০০
কলভব, জেম্‌স্‌ ৯
কলিঙ্গা ব্রহ্মচারী ৮
কল্যাণকুমার দাশগুপ্ত ৮*
কাদম্বরী দেবী ৩২, ১০৩-০৬, ১১৪, ১১৭, ১৫৬, ১৬৪, ১৭৫, ২০৫, ২০৯, ২২৬, ২৪০-৪১, ২৬৫, ২৬৯, ২৯৩, ২৯৫, ৩০৪, ৩২৫, ৩৩৭-৩৮, ৩৬২
কাদম্বিনী দেবী ২৬-২৭, ১০৭*, ১৩৮, ২৮২
কানাইলাল দে, ডাঃ ৩১৮
কানাই সামন্ত ২২৭
কানা পালোয়ান ১৪৭-৪৮
কামদেব রায়চৌধুরী ৪
কামিনী রায় [ সেন ] ৬৮
কার, উইলিয়ম ১০
কালিদাস [ কবি ] ২৯, ৮৫, ১২৮, ২২৬, ২২৯, ২৫৭, ২৬০, ২৭৯, ২৯৭
কালিদাস [ ভৃত্য ] ৫৯, ১০৬
কালিদাস নাগ, ড ২১৩
কালীকিঙ্কর চক্রবর্তী ১৮৯, ২২০
কালীকৃষ্ণ ঠাকুর ৮১
কালীকৃষ্ণ দত্ত ৯৮
কালীকৃষ্ণ দেব বাহাদুর ১৯৬, ২১২

গর্ডন, জে জি. ৯
গর্ডন, ডি. এম ১০
গাইকোয়াড়, বরোদার ৩১৯
গান্ধী, মোহনদাস করমচাঁদ ১৩২
গিরিশচন্দ্র ঘোষ ৮১, ১৯৪, ৩৫৬
গিরিশচন্দ্র মুখো° ১৪৩
গিরিশচন্দ্র শর্মা ১৬৩
গিরীন্দ্রনাথ ঠাকুর ১০, ১২-১৩, ১৭-১৯, ২২, ২৬-২৮, ৩৭, ৩৯, ৪৪-৪৫, ৫৭, ১২৮, ১৫৮, ৩১৩
গিরীশচন্দ্র চট্টো° ৩২২
গিরীশচন্দ্র মজুমদার ২২৪
গুণেন্দ্রনাথ ঠাকুর ২৬-২৮, ৪৪, ৫৭, ৭২, ৮২, ৯৭, ১২৬, ১৩৯, ১৪৪-৪৫, ১৫১-৫২, ১৫৬, ১৯০, ১৯৬, ২১১, ২১৮, ২২০, ২২৩, ২৬০*, ২৬৯-৭১, ২৭৩, ২৮২, ৩১৩, ৩৪১
গুরুদাস বন্দ্যো° ১৯৩
গোকুলচন্দ্র দে ২৬২
গোপালচন্দ্র বন্দ্যো° ৭১, ৭৮
গোপালচন্দ্র রায় ২৮৪
গোপালচন্দ্র সরকার ১০১
গোপীনাথ দেব [ বিগ্রহ ] ২৮৬
গোবিন্দচন্দ্র চৌধুরী ৫০-৫১
গোবিন্দচন্দ্র বন্দ্যো° ৬৯-৭১, ১২২-২৩, ১৬৬
গোবিন্দ দাস [ ভৃত্য ] ৫৯, ১০৬
গোবিন্দরাম ঠাকুর ৫, ৬, ১০৩
গোল্‌ডস্মিথ, অলিভার ২২০, ২৯২, ৩১৬

গৌরগোবিন্দ রায় দ্র উপাধ্যায় গৌরগোবিন্দ রায়
গৌরদাস বসাক ২৮৭
গৌরীন্দ্র [ গগনেন্দ্রনাথ ] ৯৭
গ্রাণ্ট, স্যার জন পিটার ৫৪
গ্রে, স্যার উইলিয়ম ১২২*
গ্ল্যাডস্টোন ১৪১, ৩২০

ঘটকর্পর ৮৫

চণ্ডীদাস ৩১০
চন্দ্রনাথ বসু ৯৯, ২৮০, ২৮২, ২৮৭-৮৮, ৩৪০
চন্দ্রনাথ মুখার্জি ২৬২
চন্দ্রনাথ রায়, রাজা ২১৭
চন্দ্রনারায়ণ সিংহ ৫১
চন্দ্রমোহন চট্টো° ১৩
চামরু দরজি ১৭৩
চার্নক, জোব ৪
চ্যাটার্টন ৩১০
চিত্তরঞ্জন দেব ২৫২, ৩৩৬, ৩৪৬
চিত্রা দেব ২৮, ৮২*
চীপ্‌ সাহেব ৫০
চৈতন্যদেব ২৪২

ছাতুবাবু দ্র আশুতোষ দেব

জগবন্ধু ভদ্র ২৪২
জগদানন্দ মুখো° ৩১৮
জগদীশচন্দ্র বসু ২৫৩, ২৬২
জগদীশনাথ রায় ২৮৬-৮৭
জগদীশ ভট্টাচার্য ৪৪*
জগন্নাথ কুশারী ৪
জগন্মোহন গঙ্গো° ১০৩
জগমোহন দাস [ সাহা ] ৬
জলধর সেন ১৬৪
জয়গোপাল সেন ৮১, ১৬১, ১৯৫
জয়চন্দ্র ঘোষাল ৯৬, ১১৩
জয়দেব ২৪৩, ২৬৪, ২৯৬
জয়দেব রায়চৌধুরী ৪
জয়রাম ঠাকুর ৪-৬
জানকীনাথ ঘোষাল ৩৩, ৯৬-৯৭, ১১৩, ১৩৮*, ১৮৭, ৩০৭, ৩১৩, ৩২৫, ৩৬০
জানকীনাথ দত্ত ১১৯
জাহ্নবী দেবী ৭
জিতেন্দ্রনাথ বন্দ্যো° ২৯১
জি. সি. দত্ত ২৮৭
জুয়ালাপ্রসাদ ১০৯
জ্যোৎস্নানাথ ঘোষাল ৩৩, ১৬১, ১৭৩, ১৮৭
জ্যোতিঃপ্রকাশ গঙ্গো° ২৬-২৭, ১০৭-০৮, ১৩৮

দীনেন্দ্রকুমার রায় ১৩২
দুর্গাচরণ লাহা ৮১
দুর্গাদাস লাহিড়ী ৩০১
দুর্গামণি দেবী ৭
দুর্গামোহন দাস ৯৯, ৩৬৫
দেবীপ্রসন্ন রায়চৌধুরী ৩৬৫
দেবেন্দ্রনাথ ঠাকুর ৪, ১০-২৩, ২৫-২৬, ২৯-৩৬, ৩৯-৪০, ৪৩-৪৭, ৪৯-৫৩, ৫৫-৫৭, ৬৫-৬৮, ৭৩-৭৪, ৮১-৮৩, ৮৫, ৯৪-১০১, ১০৩-০৪, ১০৬, ১০৯, ১১৩-১৬, ১১৯, ১২৮-৩০, ১৩৬-৩৯, ১৪১-৪২, ১৪৮-৫১, ১৫৬-৫৭, ১৬৯-৭০, ১৭৫, ১৭৭-৮০, ১৮২-৮৬, ১৮৮, ১৯০-৯২, ১৯৯-২০১, ২০৩-০৫, ২০৬, ২০৮, ২১২, ২১৭, ২৩১, ২৩৩-৩৪, ২৩৯-৪০, ২৪৫-৪৮, ২৫০, ২৫৮, ২৬৩, ২৬৫-৬৬, ২৬৯, ২৭১, ২৭৩, ২৭৬, ২৮২, ২৯৪-৯৫, ২৯৯, ৩১১-১৪, ৩১৮-১৯, ৩৩৭, ৩৫৮-৫৯, ৩৬৩-৬৪
দেবেন্দ্রনাথ ঠাকুর [ পাথুরিয়াঘাটা] ৯৮
দেবেন্দ্রনাথ ব্যানার্জি ২৩৮, ২৬২
দেবেন্দ্রনাথ রায় ২৬২
দেবেন্দ্রনারায়ণ বসাক ৩২২
দেবেন্দ্র মল্লিক ১৩১
দেল্‌ওয়ার খাঁ ১১৮
দোস্ত্‌ মহম্মদ ১৩৬
দ্বারকানাথ গঙ্গো° ২৮৩', ৩৬৫
দ্বারকানাথ ঠাকুর ৪, ৭-১৮, ২২, ২৫-২৬, ৩৫-৩৭, ৩৯, ৪৪-৪৫, ৪৭, ৭৪, ৮১, ১০৩-০৪, ১১৫, ১২৫, ১৪৪, ২৮৫, ৩১৩, ৩১৯, ৩৬৮
দ্বারকানাথ গুপ্ত, ডাঃ ১৩৯-৪০, ২৪৭
দ্বারকানাথ মিত্র ২২২, ২৪৯
দ্বারকানাথ রায় কবিরাজ ২৯৪
দ্বারি দাস ১০৬
দ্বারী সর্দার ৫৩, ১৮২
দ্বিজেন্দ্রনাথ ঠাকুর ২২, ২৯, ৩১*, ৩৬, ৪০, ৫০, ৫৬, ৬৭, ৭০, ৭২-৭৩, ৭৮, ৮০, ৮৫-৮৬, ৯৭-৯৮, ১০২, ১০৬, ১০৯, ১১২-১৩, ১১৫-১৬, ১১৯-২০, ১২৯-৩২, ১৩৮-৩৯, ১৫০-৫১, ১৫৩, ১৫৫, ১৫৭, ১৭১, ১৮৭, ১৯৬, ২০০, ২০৪, ২০৬, ২০৯-১৩, ২১৫-২০, ২২৩-২৪, ২২৭-২৮, ২৩৫, ২৪৪, ২৪৮-৫০, ২৬৯, ২৭৬, ২৮৩* ২৮৭-৮৯, ২৯২, ২৯৪, ২৯৮, ৩১১, ৩১৪, ৩২৪, ৩২৬-২৮, ৩২৯-৩০, ৩৩৩-৩৫, ৩৩৭-৩৮, ৩৪৭-৪৮, ৩৫০-৫২, ৩৫৪-৫৫, ৩৫৭-৫৮, ৩৬২, ৩৬৪, ৩৬৮
দ্বিপেন্দ্রনাথ ঠাকুর ২৯, ৫০, ৭৮, ৯৩, ১০৬, ১১২, ১২০, ১২৫, ১৩৯, ১৪৫, ১৪৯-৫০, ১৮৮, ১৯৫, ২২৫, ২৫৭, ২৯২, ৩৬৪
দ্বিজেন্দ্রলাল রায় ৫৮
দ্রবময়ী ৭

ধীরেন্দ্রনাথ রায়চৌধুরী ২১৬
ধীরেন্দ্রমোহন সেন ২৫১

নগেন্দ্রনাথ চট্টো° ২৮৯
নগেন্দ্রনাথ ঠাকুর ১৩, ১৯, ২৬, ৩৯, ৪৪, ৩১৩
নগেন্দ্রনাথ বন্দ্যো° ১৯৪
নগেন্দ্রনাথ বসু ৩
নগেন্দ্রনাথ রায়চৌধুরী ২১৬
নদের চাঁদ ৭৯, ১০৬
নন্দিতা দেবী ৩৪
নবকান্ত চট্টো° ৩০১
নবকিশোর বসু ২৬২
নবকুমার বিশ্বাস ৩৬৬
নবকৃষ্ণ সাহা ২৬৩
নবগোপাল মিত্র ৭০, ৭৩-৭৪, ৮০-৮১, ৮৫, ৮৮-৮৯, ৯৮, ১০১-০২, ১০৭-০৮, ১২১, ১৩১-৩২, ১৪২, ১৫৮, ১৯৪-৯৫, ২১৭, ২৩৬, ২৯৯, ৩০৩, ৩১৬-১৭, ৩৬৫
নবীনকৃষ্ণ বন্দ্যো° ৯১
নবীনচন্দ্র চক্রবর্তী ১২১, ১৭৩, ১৯৫
নবীনচন্দ্র পালিত ২৮৭
নবীনচন্দ্র মুখো° ১৪, ৪৫, ১৩৮, ১৪৪

নবীনচন্দ্র মুখো° [ কবি ] ৩১৪-১৫
নবীনচন্দ্র সেন ২৯৯-৩০০
নরসিংহচন্দ্র রায়, রাজা ৮০, ৮৮
নরেন্দ্রনাথ ঠাকুর ১২-১৩
নরেন্দ্রনাথ দত্ত [ বিবেকানন্দ, স্বামী ] ৫৪, ৩০০-০১
নরেন্দ্রনাথ মুখার্জি ২৩৮
নরেন্দ্রবালা দেবী ৩১১-১২
নর্থব্রুক, লর্ড ৩১৯
নানক, গুরু ১৮৫-৮৬
নিত্যগোপাল চট্টো° ১৪৩
নিত্যরঞ্জন মুখো° ১৮৭, ২৮২*
নিত্যানন্দ চট্টো° ২৮২
নিত্যানন্দ পাল ৫১-৫২
নিধুবাবু দ্র রামনিধি গুপ্ত
নিরঞ্জন মুখো° ১৮৭
নিস্তারিণী দেবী ৩০
নীতীন্দ্রনাথ গঙ্গো° ৩৪
নীতীন্দ্রনাথ ঠাকুর ২৯, ৯৭, ১১৩, ২২৫
নীপময়ী [নৃপময়ী] দেবী ৩১, ৫৫, ৭৩, ৮৩, ১১৪
নীরদনাথ মুখো° ২৭-২৮, ২৬২-৬৩
নীলকমল ঘোষাল ৭৭-৭৮, ৯৩-৯৪, ১০৫-০৬, ১২০, ১২৭, ১৩৩, ১৪৫, ১৪৮, ১৭৩, ১৮৮
নীলকমল মুখো° ২৬-২৮, ৩৩, ৫৩, ৮০, ৮২, ৮৬, ১২১, ১৯৫-৯৬, ২৬৩*
নীলকান্ত ভট্ট ৪
নীলমণি ঠাকুর ৫-৭, ৩৭, ১০৩
নীলমণি বসাক ১৬২
নীলমাধব হালদার, ডাঃ ১৪০, ২৪৬, ২৫৬, ২৯৪
নীলরতন সরকার, ডাঃ ৪৮, ২২২
নীলরতন সেন ৩৩১
নীলানাথ মুখো° ২৮
নৃপেন্দ্রনারায়ণ ৩৬৫
নৃসিংহ অবতার ৬২
নেহাজুদ্দীন দপ্তরী ৩২৮, ৩৪৭

পঞ্চানন ঠাকুর [ কুশারী ] ৪-৫
পতিতপাবন সেন ৬৪
পম্পা মজুমদার ১৭৭*
পবিমল গোস্বামী ৭০
পশুপতি শাশমল ৩৩*, ৪৯*, ৩০৮, ৩২৮, ৩৩২*
পার্কার, হেনরি মেরিডিথ ১০
পালি পিটর ১৭৮, ১৮৩
প্যারীচরণ সরকার ৮১, ১০৫, ১২০, ১৩৪, ১৪৫, ২৪৯, ২৮৮
প্যারীচাঁদ মিত্র ৬৫, ৭৯, ৮১, ২৮৭
প্যারী [ পিয়ারী ] দাসী ৫৯, ১২৭
প্যারীমোহন কবিরত্ন ২৪৯
পীর আলি [ মামুদ তাহির ] ৪
পুণ্যেন্দ্রনাথ [ পূর্ণেন্দ্রনাথ ] ঠাকুর ৩২
পুরুষোত্তম [ কুশারী ] ৪
পুলিনবিহারী সেন ৩৫২
পূর্ণানন্দ চট্টো° ২১৬
পৃথ্বীসিংহ নাহার ২৪২
পেন, ডাঃ [ Paine, Dr ] ১১৪
পেনেরাণ্ডা দ্র Penaranda
প্রক্টর দ্র Proctor, Richard
প্রজ্ঞাসুন্দরী দেবী ৩১, ১৭৩, ১৮৭
প্রতাপচন্দ্র ঘোষ ১৬৪, ২০৯*
প্রতাপচন্দ্র সিংহ ৬৫, ১৯৪
প্রতাপনারায়ণ সিংহ ৫০, ৫১, ১৯১
প্রতিভা [ সুন্দরী ] দেবী ৩১, ৮৩ ৯৭, ১০১, ১৩৯, ১৫৭, ১৮৯, ২৭১, ৩৫৮
প্রতিমা দেবী ২৭-২৮, ৩৪, ১৮৯
প্রফুল্লচন্দ্র রায় ৪৮
প্রফুল্লময়ী দেবী ২৫, ৩১, ৭৩, ৭৭*, ৮৩, ১১৪, ১৩৬, ১৩৭-৩৮, ২৪৪-৪৫, ৩২৫
প্রবোধচন্দ্র ঘোষ ২৬২-৬৩, ২৯৭*, ৩১০
প্রবোধচন্দ্র সেন ৬২, ৬৩, ৭০, ১১৭, ১৩৬, ২২৩*, ২২৭, ২৩০, ২৫২, ২৬০-৬১, ২৭০-৭৫, ২৯৮, ৩৩২, ৩৪৪, ৩৪৮, ৩৫০
প্রভাতকুমার মুখো° [ রবীন্দ্রজীবনী-কার ] ৩২, ৫০, ১৭৫*, ১৮১, ১৮৬, ১৯২, ২২৮, ২৩০, ২৪২*, ২৫১, ২৯৭, ৩০০, ৩০৬, ৩৩৭, ৩৪০, ৩৫২

প্রমথনাথ বিশী ৫০, ৫৩, ২৮৬*
প্রমোদনাথ মুখো° ৩৩, ২১৫, ২৪৪
প্রশান্তচন্দ্র মহলানবিশ ৩৫২
প্রসন্নকুমার ঠাকুর ১০, ১৩, ১৯, ৪৬, ৭৪, ৮৪, ১১৫, ৩৬৩
প্রসন্নকুমার বিশ্বাস ১০০-০১, ২০৪, ৩২৭
প্রসন্নকুমার সর্বাধিকারী ২৮৭
প্রসাদদাস মল্লিক ৮১
প্রাণকৃষ্ণ মল্লিক ১৭০
প্রাণকৃষ্ণ মিত্র ১৬৪
প্রাণনাথ দত্ত ২১৮
প্রাণনাথ পণ্ডিত ২১৭
প্রাণনাথ বসু ২৬৬
প্র্যাট, হজসন ১৬৩*
প্রিন্স অব ওয়েল্‌স্‌ ২৬৬
প্রিয়ঙ্কর [ কুশারী ] ৪
প্রিয়নাথ দত্ত ২৩৮
প্লাউডেন ৯-১০

ফণীভূষণ সেন ৩৬৬
ফার্গুসন ৯
ফিলিপ, লুই ১৩
ফ্র্যাঙ্কলিন, বেঞ্জামিন ১৮৩, ২০০

বঙ্কিমচন্দ্র চট্টো° ৬৮, ৯৯, ১৩২, ১৬৮, ১৯৩-৯৪, ১৯৬-৯৭, ২১৩-১৪, ২১৯, ২৩০-৩১, ২৭৯-৮১, ২৮৪, ২৮৭, ২৯৮, ৩২৩-২৪, ৩৪১
বদনচন্দ্র মুখার্জি ২৬২
বদনচাঁদ, রাজা ২৮৯, ২৯৮, ৩১৬-১৭
'বর্জিনি' ১৫৩*
বর্ণকুমারী দেবী ৩৩, ৮২, ১০৬, ১২৮-২৯, ১৪০, ১৫৫, ১৭৩, ১৮৭, ২১৫, ২৪৪, ২৫৬, ২৯৪
বরদাচরণ মিত্র ২৪২
বলরাম [ কুশারী ] ৪
বল্লাল সেন ১০০
বলেন্দ্রনাথ ঠাকুর ১৫*, ২৯, ৩১, ৪৩, ১১৭, ১৩৭-৩৮, ১৫৬, ১৮৭, ২১৫
বসন্তকুমার চট্টো° ৪৭*, ২৭৫, ৩০৩*, ৩০৮
বামদেব মাইতি ৮
বাল্মীকি ২০৬, ৩৩১-৩২, ৩৫১, ৩৬৭-৬৮
বাহাদুর খাঁ ২৮৪
বায়রন [ Byron ] ২২৮, ২৩২, ২৫৮-৬০, ২৯৮, ৩৫২, ৩৫৪
বিজনবিহারী ভট্টাচার্য, ড ২২৯*, ২৫২
বিজয়কৃষ্ণ গোস্বামী ৬৬, ১৩১, ২৪২
বিজয়চন্দ্র মজুমদার ৪৮
বিদ্যাপতি ২৪২-৪৩, ২৬৪, ৩০৯-১০
বিদ্যাসাগর দ্র ঈশ্বরচন্দ্র বিদ্যাসাগর
বিধবা [ ছদ্মনাম ] ৩৪৬, ৩৫৫-৫৬
বিনয় ঘোষ ৫*, ৬, ৩১*
বিনয়িনী দেবী ২৭-২৮
বিনোদলাল গঙ্গো° ৮০, ৮৬
বিনোদিনী দাসী ২৭৬, ২৮৩, ২৮৪*, ৩৫৬, ৩৬৪
বিপিনচন্দ্র পাল ৯০, ৩০২, ৩০৪*, ৩১৬-১৭
বিপিনমোহন সেনগুপ্ত ৮৭
বিবি এ. ডিশোজা ৫৫
বিবেকানন্দ স্বামী দ্র নরেন্দ্রনাথ দত্ত
বিশুডাকাত ১২৫
বিশ্বনাথ [ শিকারী ] ২৬৭
বিষ্ণুচন্দ্র চক্রবর্তী ৩৬, ১০৯-১০, ১১৬, ১১৮, ১৩০, ১৩২, ১৪৮, ১৭৪-৭৫, ২৬৯, ২৭১
বিষ্ণুরাম চট্টো° ১৭৬
বিহারীলাল গুপ্ত ১৭৫
বিহারীলাল চক্রবর্তী ১১৯, ১৩২, ১৫৩*, ১৫৪, ২৭৪, ২৭৭-৭৮, ৩২৫-২৬, ৩৩৭, ৩৪১, ৩৫৪
বিহারীলাল ভাদুড়ি, ডাঃ ২৪৬
বীডন, স্যার সিসিল ৫৪
বীম্‌স, জন [Beams, John] ১৯৭-৯৮, ২৪৮
বীরচন্দ্র মাণিক্য ২৮৪
বীরেন্দ্রনাথ ঠাকুর ২৫, ৩১, ৩৩, ৬৮, ৭৩, ৮২, ১১৩-১৪, ১২৯, ১৩৫, ১৪৯, ১৫৬, ২৮২
বুধেন্দ্রনাথ ঠাকুর ৩৪, ৫৩

মাধবচন্দ্র মুখো° [ মাধব গোঁসাই ] ৬০
মাধব দাস ৭৭, ১০৬
মাধুরীলতা দেবী ৩৪
মানকজি কবসদজী ৬৬
মানকজি রুস্তমজী ৩১৮
মানিক দাস ৭১
মামুদ তাহিব দ্র পীব আলি
মার্শাল, মেজর জি. টি ১৬২
মালতী সেন ২৫১
ম্যাকনামাবা ২২১
ম্যাকফাবসন ১০
ম্যাক্সমুলার ১৪১
ম্যালেট, ও. ডব্লিউ [Malet, O. W ] ৫০-৫১
মিল, জন স্টুয়ার্ট ১৪১
মিল্টন ৩৩৪
মিয়া মীরণ ১১৮
মীরজাফব ৬
মীর মহম্মদ আলী ৩১৮
মীবা দেবী ৩৪, ৪০*, ১৬১
মুকুন্দবাম চক্রবর্তী [ কবিকঙ্কন ] ২২০, ২৭১
মুনশি ১৭৪, ২০৮,, ২৫৬
মুর, টমাস দ্র Moore, Thomas
মৃণালিনী দেবী ৩৪, ২১৬, ২৯৫
মৃত্যুঞ্জয় মুখো° ৩১১-১২
মৃদুলকান্তি বসু ৩৫৯
মেজ কাকিমা দ্র যোগমায়া দেবী
মেনকা দেবী ৭
মেয়ো, লর্ড ১৫১, ১৬০
মোহিনীমোহন চট্টো° ৩১০
মৌলভী আবদুল লতীফ ২৮৭
মৌলাবক্স ২৩৫

যজ্ঞেশপ্রকাশ গঙ্গো° ২৬-২৭, ১০৭*, ১৩৮
যতিনাথ ঘোষ ৩০০
যতীন্দ্রমোহন ঠাকুর ৮১, ১৯৪, ২৪১, ২৮০, ২৮৬-৮৭
যদুনাথ চক্রবর্তী ১৩১
যদুনাথ চট্টো° ১৪৯, ১৭৮, ২৩৭
যদুনাথ মুখো° ২৭, ৩৩, ৮০, ৮২-৮৩, ৮৬, ১১৩-১৪, ১৪৯, ১৭০, ১৯০
যদু ভট্ট [ যদুনাথ ভট্টাচার্য ] ৩৬, ২৬৯ ৭০, ২৮৪-৮৫
যশঃপ্রকাশ মুখো° ৩৩, ২৪৪
যাদবচন্দ্র পালিত ৬৪
যামিনীপ্রকাশ গঙ্গো° ২৭
যোগমায়া দেবী [ মেজ কাকিমা ] ২৪, ২৬-২৭, ৪৪-৪৫
যোগীন্দ্রনাথ তর্কচূড়ামণি ৩৬৭-৬৮
যোগীন্দ্রনাথ বসু ৩৬৮
যোগেন্দ্রনাথ ঘোষ ১৪৩, ১৫৩*
যোগেন্দ্রনাথ বিদ্যাভূষণ ৬৬, ২৯১, ৩০২, ৩২০
যোগেন্দ্রনাথ মুখো° ৩৫৬
যোগেশচন্দ্র বাগল ১৫*, ৭৪*, ৭৬*, ৮১*, ৮৮, ২৩৩-৩৪, ২৮৯, ৩১৬
রঘুডাকাত ১২৫
রঙ্গলাল বন্দ্যোপাধ্যায় ৩৫
রজনীকান্ত গুপ্ত ১১৯, ২৯১, ৩৪৯
রজনীমোহন চট্টো° ২৭-২৮
রতিদেব রায়চৌধুরী ৪
রত্নমালা ৪
রত্নিমজী মিস্ত্রী ৬৮, ১৯২
রবিনসন, বেভাবেণ্ড জন ১৬২, ১৬৩†
রমানাথ ঠাকুব ৭, ৯, ১৩, ১৬, ২২, ৪৬, ১৯৬
রসিকলাল সিংহ ৫১
রথীন্দ্রকান্ত ঘটক চৌধুরী ২৩৪
বথীন্দ্রনাথ ঠাকুব ২৭-২৮, ৩৪, ২৮৬
রবীন্দ্রজীবনীকাব দ্র প্রভাতকুমার মুখো°
রমেশচন্দ্র দত্ত ৩৪১
বমেশচন্দ্র মজুমদাব, ড ২৯০
রমেশচন্দ্র মিত্র ২৮৭
রাখালদাস দত্ত ১০৫, ১২০
বাখালদাস হালদার ৪৬
রাজকৃষ্ণ অধিকারী ৩১৪
রাজকৃষ্ণ বন্দ্যো° ৬৪, ৭২, ১৩৪*,২২৫* ২৪৯
রাজকৃষ্ণ মিত্র ১৩২, ১৪৩

শঙ্কর মুখো° ৮
শংকরী [ দাসী ] ১২৭
শচীন্দ্রনাথ অধিকারী ২৮৬
শতঞ্জীব চট্টো° ২১৪
শমীন্দ্রনাথ ঠাকুর ৩৪
শম্ভুচন্দ্র মুখো° ২৯০
শম্ভুনাথ গড়গড়ি ১৩০, ১৪১, ১৭৬, ৩৬৪
শম্ভুনাথ পণ্ডিত ৫৭
শরৎকুমারী চৌধুরানী ৪৮, ২৫২, ৩২৩* ৩২৫-২৬, ৩২৮, ৩৩৯, ৩৬৬
শরৎকুমারী দেবী ২৭, ৩৩, ৮২-৮৩, ৮৬, ১১৩-১৪, ১৩৮, ১৪৯, ১৭১, ২৪৪, ২৮২
শরৎচন্দ্র চট্টো° ৩
শরৎচন্দ্র রায় ৩০২
শশধর তর্কচূড়ামণি ৯৯, ৩৫৩
শান্তিদেব ঘোষ ২৬৯*, ২৮৫, ৩০৬
শ্যাম দাস [ ভৃত্য ] ৫৯, ১২৫, ১৪৯
শ্যামমিস্ত্রি ৩৮
শ্যামলাল গঙ্গো° ১০৩, ২৪৫, ২৪৭
শ্যামলাল ঠাকুর ৪৬
শ্যামাচরণ গুপ্ত ৩২৭
শ্যামাচরণ ঘোষ ১২২, ১৩৫
শ্যামাচরণ মল্লিক ৭৬, ৯৪
শ্যামাচরণ মুখো° ৯৮
শ্যামাচরণ শ্রীমাণি ২৭৫
শিবচন্দ্র গুহ ১০১
শিবচন্দ্র দেব ৯৯, ৩৬৫
শিবনাথ শাস্ত্রী ৬৭*, ১০২, ১৩০, ১৬১ ২১৫, ২৫১, ২৯০, ৩০২-০৩, ৩৬৫
শিবসুন্দরী দেবী ৭
শিবোমণি দেবী ১০৩
শিশিরকুমার ঘোষ ১৯৪, ২১৭-১৫, ২১৭, ২৯০, ৩১৯-২০
শিশির বসু ২৬৬
শুকদেব [ ঠাকুর ] ৪-৫
শুকদেব রায়চৌধুরী ৪
শুভঙ্কর দাস পণ্ডিত ৬২, ১৬৫
শুভঙ্করী দেবী ৯৪
শুভেন্দুশেখর মুখো° ৮৮, ১১৯, ১৩২*
শেক্স্পীয়র ৩৬, ১০২, ২২৬, ২৭৯
শের আলি ১৬০
শেরবোর্ন [ Sherbourne ] ৯
শেলি [ কবি ] ২৯৬
শেলি [ নীলকর ] ২৮৬
শেষেন্দ্রভূষণ চট্টো° ২৭-২৮
শোভন বসু ৩৫৯
শৌরীন্দ্রমোহন ঠাকুর ১৪৩, ২৮০, ২৮৭-৮৮, ৩১৮
শ্রীকণ্ঠ সিংহ ১৮৮, ২১১-১৩, ২১৭, ২৪১, ২৭০
শ্রীকৃষ্ণ দাস ২৭৬
শ্রীধর কথক ২২০
শ্রীনাথ ঘোষ ২৮৭
শ্রীনাথ দত্ত ২৮৮
শ্রীনাথ সিংহ ৫২
শ্রীশচন্দ্র বসু ২৬২
শ্রীশচন্দ্র মজুমদার ১৯৪
শ্রীশচন্দ্র রায়, রাজা ১১৮

সখারাম গণেশ দেউস্কর ১৩২
সংঘমিত্রা বন্দ্যো°, ড ২০৩, ২১৫, ২১৯*, ২২৫*, ২৩০, ৩০১-০২, ৩৫২
সজনীকান্ত দাস ২০১, ২০৯, ২১৩, ২২৫-২৬, ২২৯, ২৩০, ২৫৭, ২৭০, ৩০০-০১, ৩০৯, ৩৩০, ৩৩৫, ৩৩৯-৪০, ৩৪৫, ৩৫২, ৩৬১-৬২
সঞ্জীবচন্দ্র চট্টো° ১৯৪, ২১৪, ৩২৩
সতীশচন্দ্র মুখো° ৩৩, ১২৯, ১৫৫, ২১৬, ৩২৮
সত্যপ্রসাদ গঙ্গো° ৬০-৬১, ৬৩-৬৪, ৬৯, ৭৭-৭৯, ৯৪, ১০৪, ১০৬, ১০৯, ১১১-১২, ১২০, ১২৪, ১৩৪, ১৩৯-৪০, ১৪৫, ১৪৮-৫০, ১৭৩, ১৭৫-৭৭, ১৮৭, ১৮৯, ২০৭-০৮, ২১০, ২১২, ২২৩-২৪, ২৩৭-৩৯, ২৪১-৪২, ২৪৪, ২৫৫-৫৬, ২৬২-৬৩, ২৯২-৯৫, ৩১১-১২, ৩২২, ৩৩৯, ৩৫৯

সত্যেন্দ্রনাথ ঠাকুর ১৯, ২২, ২৪, ২৬, ৩০, ৩৬, ৩৯, ৪৪, ৪৭, ৫৩, ৫৫, ৫৭-৫৮, ৬৪-৬৫, ৬৭, ৮০, ৮২, ৮৪-৮৫, ৯৫-৯৭, ১০১-০৪, ১০৯, ১১৩-১৬, ১২৯-৩০, ১৪০, ১৪৭, ১৫১, ১৫৩, ১৫৬, ১৮৭, ১৯০#, ২০০-০১, ২১৫-১৬, ২২০, ২২৬, ২৩৫, ২৪৪, ২৪৮, ২৮৩, ৩১২-১৪, ৩২৮-২৯, ৩৩৫, ৩৩৮, ৩৪৮, ৩৫১, ৩৫৫, ৩৫৭, ৩৫৯-৬০, ৩৬২-৬৩
সত্যেন্দ্রপ্রসন্ন সিংহ, লর্ড ৫৪, ১৮৮
সবুরান বিবি ৯৭
সর্বসুন্দরী দেবী ২৯-৩০, ১১৪
সমরেন্দ্রনাথ ঠাকুর ২৭-২৮
সরলা দেবী [চৌধুরানী] ২৪, ৩১, ৩৭, ৪৪, ৭৯, ৮৩, ৯৬, ১৮৭-৮৮, ২৯২
সরোজনাথ মুখো° ৩৩, ১৭৬, ১৮৭
সরোজা-দেবী ২৯, ৭৩, ১৩৯, ১৫৭, ২৯৪, ৩১১
সরোজিনী দেবী ২৭
সলিসবেরি, লর্ড ৩১৯
সাতকড়ি দত্ত ১২২, ১৫২, ১৬৬
সাবর্ণ চৌধুরী ৭
সারদাচরণ মিত্র ২৪২, ৩০৯
সারদাপ্রসাদ গঙ্গো° ৩১, ৩৫, ৪৭-৪৮, ৫৩, ৭২, ৮৫-৮৬, ৯৭, ১০৯, ১১১, ১১৩-১৪-১১৯, ১৫৮, ১৭০, ১৭৮, ১৮৭-৮৮, ১৯২, ৬৬৩
সারদাসুন্দরী দেবী ২১-২৫, ৪৩, ৭৭, ৮২, ৯৪, ১৩৫-৩৮, ১৪৬, ১৯৫, ২০৬, ২৩৯-৪০, ২৪৫-৪৮, ২৭২, ২৮২
সালাজার, ডাঃ ২৪৬
সালার জঙ্গ বাহাদুর, স্যার ৩১৮
সাহানা দেবী ৩১
সিদ্ধেশ্বরী দেবী ৫
সিরাজদ্দৌলা ৬
সীটনকার ১৬৩#
সীতানাথ ঘোষ ১৩৫, ১৪৩, ১৪৮, ১৯৬ ২১৬, ৩২২
সীতানাথ দত্ত ১৩৪-৩৫
সীতারাম, রাজা ২৮৬
সুকুমার সেন ড ২১৩, ২৬৪#, ৩০৮ ৩৩৫, ৩৩৯-৪০, ৩৬৭#
সুকুমারী দেবী ১৯, ৩২, ৪৫, ৬৮, ৮২, ১৫৭, ২০৪
সুদক্ষিণা দেবী ৩১
সুধীন্দ্রকুমার সেন ২৫১-৫২
সুধীন্দ্রনাথ ঠাকুর ২৯, ৩৩#, ১২৯, ১৩৮, ২২৫, ২৯১
সুধীরঞ্জন দাস ৫৩
সুনয়নী দেবী ২৭-২৮
সুনীতি দেবী ১৬০, ৩৬৫
সুনীল দাস ১৯৮#
সুনৃতা দেবী ৩১
সুন্দরীমোহন দাস ৩০২
সুপ্রভা দেবী ৩৩, ১৩৮
সুবল বন্দ্যো° ২৩৮#, ২৫৩#
সুরেন্দ্রনাথ ঠাকুর ৩০, ১৮৭, ২৫৩, ৩৬২
সুরেন্দ্রনাথ বন্দ্যো° ৮১, ২৯০-৯১, ৩০২
সুরেন্দ্রনাথ মজুমদার ১৮১
সুরেন্দ্রনাথ মিত্র ২৬২
সুরেশচন্দ্র সমাজপতি ১৩২
সুরেশপ্রসাদ নিয়োগী ৬৫#
সুশান্তকুমার মিত্র ২০৩, ২১৪-১৫
সুশীল রায় ১৮৯#
সুশীলা দেবী ৩৩, ১১৩
সুষমা দেবী ৩১
সুহাসিনী দেবী ২৮
সুখকুমার চক্রবর্তী ১০৪
সুখকুমার ঠাকুর ১৮৭
সুখনারায়ণ সিংহ ৫১
সেলডন, বাল্ফ ৫
সোমেন্দ্রনাথ ঠাকুর ৬০-৬১, ৬৩-৬৪, ৬৯, ৭১, ৭৭-৭৯, ১০৪, ১০৬-০৭, ১১১-১২, ১২০, ১২৪, ১২৬, ১৩৪, ১৩৭, ১৩৯-৪০, ১৪৭, ১৪৯-৫০, ১৭২-৭৩, ১৭৫-৭৬, ১৭৮-৭৯, ১৮৭, ২০৫, ২০৭, ২১০-১২, ২২৩-২৫, ২৩৬-৩৯, ২৪১-৪২, ২৪৪, ২৫৫-৫৬, ২৬২-৬৩, ২৬৮, ২৮৯, ২৯১-৯৬, ৩১২-১৩

সৌদামিনী দেবী ২১-২৪, ৩১-৩২, ৪০, ৪৪, ৪৬-৪৭, ৪৯, ৫৩, ৫৬, ৭২, ৮৬, ১১৫, ১১৯, ১২৬, ১৫৭, ১৭০, ২০৫, ২৩৯, ২৪৫-৪৮, ২৮১-৮২, ২৯৫, ৩১১
সৌদামিনী দেবী [ গুণেন্দ্রনাথের স্ত্রী ] ২৭-২৮, ৫৭
স্কট, ওয়াল্টার ৩৬
স্টিফেন, মিঃ ১৫৮-৫৯
স্বরূপ সর্দার ৫৯
স্বর্ণকুমারী দেবী ২৩-২৪, ৩৩, ৪৪, ৪৯, ৫৬, ৮২, ৯৬-৯৭, ১০৬, ১১১-১৫, ১২১, ১২৯, ১৬১, ১৭০, ১৭৩, ১৮১, ১৮৭, ২০১, ২৪৪, ২৮১-৮২, ৩০৫-০৮, ৩২৭, ৩৫৫-৫৬, ৩৬২
স্বর্ণকুমারী দেবী [ গণেন্দ্রনাথের স্ত্রী ] ২৬-২৭, ১২৯
স্বর্ণবাঈ ৩১৭
স্বর্ণময়ী মহারানী ৩৫৪
স্বয়ম্প্রভা দেবী ৩৩

হরদেব চট্টো° ৩১, ৫০, ৭৩, ৮৩
হরনাথ পণ্ডিত ১২৩-২৪
হরপ্রসাদ শাস্ত্রী ২৩৬, ২৮৪
হরিচরণ বন্দ্যো° ১১১
হরিনাথ ভট্টাচার্য ২২৩-২৫
হরিনাথ মজুমদার [ কাঙাল হরিনাথ ] ১৬৪
হরিনাথ শর্মা ৯১
হরিনারায়ণ বন্দ্যো° ১৪৩
হরিমোহন মুখো° ১৮১ফ, ২০১
হরিশ মালি ১৮২
হরিশ্চন্দ্র তর্কালঙ্কার ১৬৪
হরিশ্চন্দ্র নিয়োগী ২৯৭, ৩১৩, ৩১৬
হরিশ্চন্দ্র শর্মা ২৮১
হরিশ্চন্দ্র হালদার ৭
হরিশ্চন্দ্র হালদার [ হ চ. হ. ] ১৭৪, ১৮৯-৯০, ২০৭-০৮, ৩৬৬
হরিহর [ কুশারী ] ৪
হরুঠাকুর ২২০
হসনু খাঁ ১১৮
হিতেন্দ্রনাথ ঠাকুর ২৭, ৩১, ৮৩, ৯৭, ১১৩, ১৩৯, ১৫০, ১৫৭, ২৭১
হিরণ্ময় বন্দ্যো°, ভ ৭, ৪০
হিরণ্ময়ী দেবী ৩৩, ৯৬, ১১৩, ১২৯, ১৯০, ৩৬২, ৩৬৬
হীরালাল কর্মকার ৬২*
হীরালাল শীল ৮৪, ১৪২, ১৯৬
হীরা সিং ১৪৭
হুইলার ৬
হুতোম দ্র কালীপ্রসন্ন সিংহ
হৃষীকেশ [ কুশারী ] ৪
হেকেটি [ Hecate ] ২২৬, ৩৩৭
হেণ্ডারসন, মেজর ১০
হেমচন্দ্র বন্দ্যো° ৬৪, ২৪৯, ২৭৪, ২৮৭-৮৮, ২৯৬, ৩৪০
হেমচন্দ্র ভট্টাচার্য [ বিদ্যারত্ন ] ৮৫, ৯৮-৯৯, ৩৩২-৩৩, ৩৫১, ৩৫৫, ৩৬৮
হেমলতা দেবী [ ঠাকুর ] ৪০
হেমলতা দেবী [ রাজনারায়ণ বসুর কন্যা ] ১০০
হেমেন্দ্রনাথ ঠাকুর ২২, ৩০-৩১, ৫৫, ৬৮, ৮৩, ৮৫, ৯২, ৯৭, ১০২, ১০৯, ১১৩-১৪, ১২১, ১২৯, ১৩৮-৩৯, ১৪৭, ১৪৯, ১৫৬-৫৭, ১৭০-৭১, ১৭৩, ১৮৭, ২০৪, ২১২, ২১৬, ২৩৬-৩৭, ২৪৪, ২৪৬-৪৭, ২৭১, ২৮১, ৩১১, ৩৫৮
হেমেন্দ্রনাথ মুখো° ৩২, ৪৫-৪৬
হেরম্ব তত্ত্বরত্ন ১৪৮
হেয়ার, ডেভিড ৭৪
হোমার ৩৫১, ৩৬৭

Akenside, Mark ২৫৮
Baillie, Dr. H. দ্র বেলি, ডাঃ
Bernardin de Saint-Pierre ১৫৩*
Buckland, C. E. ৩১৮
Burns ৩৫২

Byron দ্র বায়রণ
Carpenter, Miss ১০৪
Chadwick, Father ২৫৩
Charles, Dr E. ১৪০, ২৪৬
Chevers, Dr. N. ২৪৬
Depelchin, Father ২৫৩
Ewart, Dr J. ২৪৬
Follen, Eliza Lee Cabot ৭০-৭১
Follen, Karl Theodore Chirstian ৭১
Gibbon, Edward ১৮৪
Grierson, George A. ২৪৩
Hecate দ্র হেকেটি
Henry, Revd J ২৫৩, ২৬৩
Herrick ৩১৬
Korner, Charles Theodore ২৮১*, ২৮৮
Lafont, Father Eugene ২৫৩
Lethbridge, E. ১৭৮, ২০৩, ২২৪*, ২৫৪, ২৬১
Long, Revd. James দ্র লঙ, রেভারেণ্ড জেম্‌স্
Louis, J. M. ৫১-৫২
Maine, Henry Summer ১১৩, ১৫৮
Malet, O W দ্র ম্যালেট
Moore, Thomas ২২৮, ২৫৯-৬০, ৩১৬, ৩৫২, ৩৫৪-৫৫
Murphy, Miss ১১৩*, ১৪০
Opie, Mrs. ৩৫২, ৩৫৫
Palmer, Dr W. J. ২৪৬
Partridge, Dr. S, B ২৪৬
Penaranda, Alphonsus de ২৫৩, ২৫৫, ২৬৩
Phaer, Lady ৮৪
Pinto, John ২৫৩
Proctor, Richard A ২০১-০৩, ২০৬
Robson, W ৯৭
Stapleton ৩৬০
Temple, Sir Richard ৩১৮
Todd, James ১৮১
Turkhud ৩৪২
Winser, James ২৫৯*

# নির্দেশিকা/গ্রন্থ ও পত্রিকা

অনুষ্ঠান-পদ্ধতি ১৯, ৩২, ৬৮, ৯৫, ১০১, ১৫৬-৫৭, ১৭৫
অন্নদামঙ্গল ১৬১
অবসর সরোজিনী ২৯৭, ৩১৪-১৬
অবোধ-বন্ধু ১১৯, ১৫৩, ২৭৮
অভিজ্ঞান শকুন্তলম্ [ শকুন্তলা ] ২২৩, ২২৯, ২৫৭, ২৬০-৬২, ২৬৪*, ২৭৯, ৩৫১, ৩৫৪
অমৃত ২০৩*, ২১৪*, ২৭৩-৭৪*, ৩২৮*, ৩৩২*, ৩৫৯
অমৃতবাজার পত্রিকা ১৯৪, ২১৪, ২১৭, ২৩৪-৩৬, ২৭৭, ২৯০, ৩১৯-২০
অলীকবাবু দ্র এমন কর্ম্ম আর ক'রব না
অশ্রুমতী ৩৫০
আচার্য্য কেশবচন্দ্র ৪৭*, ৯৮-৯৯*, ১১৬*, ১৪১*, ৩৬৫*
আত্মচরিত [রাজনারায়ণ বসু] ১৯১*, ২৩৫, ২৮৭*
আত্মচরিত [ শিবনাথ শাস্ত্রী ] ৬৭*, ১৬১*, ৩০৩*
আত্মজীবনী [ দেবেন্দ্রনাথ ] ১৬*, ২২, ১৮৬*, ২৮২*
আত্মস্মৃতি [ সজনীকান্ত দাস ] ৩০০*
আত্মপরিচয় ১২৬*
আধুনিক সাহিত্য ১৯৩*, ২৫৪*, ২৭৮*, ২৮১*
আনন্দবাজার পত্রিকা ২৩৮*, ২৬৩*, ২৭৭*, ৩৫৯

আমার কথা ও অন্যান্য রচনা ২৮৪*
আমার জীবন ২৯৯*
আমার বাল্যকথা ও আমার বোম্বাই প্রবাস [ আমার বাল্যকথা ] ২৪*, ৩৯*, ৪৪*, ৭৯*, ৮৪*, ৮৬*, ১০৩, ১৪০*, ১৪২*, ১৪৭*, ২১৮*
আমার বিবাহ ৫৫*
আর্য্যদর্শন ২৭৪, ২৮০, ২৮৩*, ২৮৯*, ২৯১, ৩০২, ৩০৭-০৮, ৩২৩, ৩২৭
আরব্য উপন্যাস ১৬১-৬২
আলালের ঘরের দুলাল ৩৫
আশ্রমের রূপ ও বিকাশ ১৬৯*, ১৮০*, ১৮২*, ২০১*

ইউক্লিড [ Euclid, জ্যামিতি ] ৯১, ২৫৪
ইংলিশম্যান দ্র *Englishman*
ইণ্ডিয়ান ডেলি নিউজ দ্র *Indian Daily News*
ইণ্ডিয়ান মিরর দ্র *Indian Mirror*
ইতিহাস ৩৪৮, ৩৪৯*
ইন্দিরা ১৯৪*
ইলিয়াড্ ৩৩৫, ৩৫১, ৩৬৭

ঈশ্বরচন্দ্র বিদ্যাসাগর ১৬২*
ঈশোপনিষদ ১৬

উত্তরচরিত ১৬১
উদাসিনী ২১৯-২০, ২৭৭, ৩১৬
উপক্রমণিকা ১৮৩ ২০০, ২২৩
উপনিষদ ১৬-১৮, ৩৬, ৬৬, ২০০

ঋজুপাঠ ১৮২, ২০৬, ২২৩, ২৩৬, ২৬৪*
ঋতুসংহার ২৯৭

একশ বছরের বাংলা থিয়েটার ২৬৬
একেই কি বলে সভ্যতা ৭২
এডুকেশন গেজেট ২৯৭, ৩১৫, ৩২৭
এমন কর্ম্ম আর ক'রব না [ অলীকবাবু ] ৮৩, ৩৬১-৬২

কথামালা ২২৯
কপালকুণ্ডলা ১৯৩, ২৭৯
কবি-কাহিনী ৩৩, ২৩৫, ২৬৩, ৩৩৪, ৩৩৮, ৩৪২, ৩৪৪, ৩৪৬-৪৭, ৩৫০-৫২, ৩৫৫, ৩৫৭
কবিমানসী ৪৪*
করুণা ১৫৫, ৩৩৮-৪১, ৩৪৩-৪৪, ৩৪৮, ৩৫১, ৩৫৫, ৩৫৭
কলঙ্কভঞ্জন ৬২*
কাননকথা ৩৬৭*
কাব্যগ্রন্থ ৩০৫
কাব্যগ্রন্থাবলী ৩০৫, ৩১০, ৩৩৯, ৩৫০-৫১, ৩৫৫, ৩৫৭
কামিনীকুমার ১৬১, ১৬৪
কাম্য কানন ২৪১*
কালাপাহাড় বা ধর্ম্মদ্রোহী নাটক ১৮৯
ক্যালকাটা গেজেট ৭৭*, ৩৪৭
কিঞ্চিৎ জলযোগ ১৯৫-৯৬, ২৫০-৫১
কুৎসিত হংসশাবক ও খর্ব্বকায়ার বিবরণ ১৬২-৬৩
কুমারসম্ভব ১৪২, ২২৩-২৬, ২২৮-২৯, ২৩২, ২৩৬, ২৬০, ২৬২, ২৬৪*, ৩৫২, ৩৫৪
কৃষ্ণকুমারী নাটক ৭২
কোরান ৮৫
কোকিলদূত ১৬১

গল্পগুচ্ছ ১২০*, ১২৩*, ১৪৬, ৩২৯, ৩৩৪-৩৫, ৩৪০
গল্পসল্প ১৭৪*, ১৮৯-৯০
গাথা ৩০৮
গান [ ইণ্ডিয়ান পাবলিশিং ] ৩০৬
গান [ কাব্যগ্রন্থ ] ৩০৫
গান [ যোগীন্দ্রনাথ সরকার-সম্পাদিত ] ৩০৬
গানের বহি ৩০৫
গার্হস্থ্য বাঙ্গলা পুস্তক সংগ্রহ ১৫৪*, ১৬২-৬৪
গীতগোবিন্দ ১৬১, ২৪৩, ২৬৩-৬৬
গীতবিতান ১৮৬, ৩০০-০১, ৩০৬, ৩৩৮-৩৯, ৩৪৩

